ভাষার অত্যাচার। ভাষা ভাববাহন কার্যেই নিযুক্ত থাকুক ; সে আবার চিন্তার আসরে নামিয়া আপনার জের টানিতে থাকিবে কেন ?···শব্দঘটার সাহায্যে···গাম্ভীর্য সঞ্চয়ের জন্য অনেকেই সচেষ্ট, কিন্তু শব্দের মধ্যে যে ভাবটুকু ছিল, সে কোনকালে খোলস ছাড়াইয়া পলাইয়াছে কে তাহার খবর রাখে ?'

শব্দকে দিয়ে যথেচ্ছ অর্থ বওয়াতে চাইছে ক্যারলের এই চরিত্র-পাত্র ; অন্য পক্ষে, সুকুমার রায় চাইছেন শব্দের নির্দিষ্ট অর্থের নিষ্কাশন। যেখানে হাম্‌প্‌টি ডাম্‌প্‌টি ভাঙতে চাইছে অর্থের বেড়ি ; সেখানে সুকুমার রায় ঘটাতে চাইছেন, শব্দের দাসত্ব থেকে মনের মুক্তি। হাম্‌প্‌টি ডাম্‌প্‌টির কাম্য, শব্দঅর্থের বিয়োগ ; অথচ এই দুইয়ের সংযোগই সুকুমার রায়ের অভীষ্ট।

ননসেন্স আর অ্যাবসার্ড-এর মধ্যে সারূপ্য আছে, আছে চলাচল। তবে কি সুকুমার রায়কে বুঝতে অ্যাবসার্ডের ব্যাকরণ কিছু সাহায্য করে ? করে না ; কারণ, লক্ষ্য আর পটভূমির দিক দিয়ে সুকুমার রায়ের সঙ্গে অ্যাবসার্ডবাদীর মিলের চেয়ে গরমিলই ঢের বেশি। দর্শনে সাহিত্যে নাটকে 'অ্যাবসার্ড' বলতে বোঝায় ঃ অর্থহীন, উদ্দেশ্যরহিত। এ এক বোধ, যার উদ্ভব অস্তিত্বের তীব্রতম সংকট থেকে। দ্বিতীয় মহাযুদ্ধের পরে পশ্চিম জগতের বিশেষ পরিস্থিতি এই সংকটবোধের অব্যবহিত পটভূমি। ঈশ্বরহীন অনাত্মীয় অবোধ্য এক ভুবনের সামনে দাঁড়িয়ে মানুষ টের পেলো, সে আজ একেবারে হাঘরে নিঃস্ব উদ্বাস্তু ; ছিন্নভিন্ন হয়ে গেছে তার বিশ্বাসের শিকড়। সমস্ত বিশ্বের সঙ্গে, এমন কি নিজের সঙ্গেও, তার ঘটে গেছে অপ্রতিকার্য, চরম, বিচ্ছেদ। 'মুহূর্তে মুহূর্তে শুধু জন্মহীন মহাশূন্যে ঘেরা।' যে-মানুষ তার অস্তিত্বের চতুর্দিকে দেখছে সীমাহীন তলহীন শেষহীন 'না' ; যে-মানুষ প্রত্যেক মুহূর্তে পিষ্ট হচ্ছে জগদ্দল অর্থশূন্যতায়, তার কাছে—স্বভাবতই—শব্দও অর্থহীন। 'শব্দ আর কোনও কথা বলে না,' বলেছেন আইয়োনেসকো। অ্যাবসার্ডপন্থী তাই ভাষার পরিবহন-সামর্থ্যে অবিশ্বাসী ; শব্দ থেকেই সরে যেতে চান তিনি।

সুকুমার রায় যে-পরিস্থিতির মুকাবিলা করেছেন, তা সম্পূর্ণ পৃথক। কোথায় দ্বিতীয় মহাযুদ্ধের পরে পশ্চিম জগৎ আর কোথায় ১৯১৪ থেকে ১৯২৩-এর বাংলাদেশ ! আশমান-জমিনের ফারাক এই দুই পরিস্থিতির মধ্যে। দ্বিতীয়-তৃতীয় দশকের বাংলাদেশে সংকটের রূপই ছিল অন্য জাতের। আর বিশ্বাসের সমস্যা ? বিশ্বাসের জমিতে তখন এখানে ওখানে ফাটল ধরলেও, আমূলে ভ্রষ্ট হয়ে যায় নি সমস্ত অস্তিত্বের অর্থ। স্থানকালের সমস্ত বিক্ষোভ আর 'না'-এর দাপটের উর্ধ্বে, অমোঘ 'হ্যাঁ' কে সমর্থন ক'রে তখন বিরাজ করছিলেন স্বয়ং রবীন্দ্রনাথ, যাঁর সর্বান্তিক বিশ্বাসের সৌরবিশ্বে সুকুমার রায়ের অবস্থান। ১৯১৪ সালে সুকুমার রায় লিখছেন ঃ 'যখনই কোনো নৈতিক বা সামাজিক প্রশ্ন সম্বন্ধে জিজ্ঞাসু হই, "কি করিব ?" "কেন করিতেছি ?" এই প্রশ্ন যখনই মনের মধ্যে উদিত হয়, তখনই দেখি সঙ্গে-সঙ্গেই আর একটা প্রশ্ন ছায়ার মতো ঘুরিতেছে, "আমি কে ?" "এই জীবনের অর্থ ও উদ্দেশ্য কি ?"··· মানুষের চিন্তা দ্বারে দ্বারে আঘাত করিয়া ফিরিতেছে, "এ প্রশ্নের সমাধান

কোথায় ?" এবং বারবার একই উত্তর পাইতেছে, "অন্বেষণ করিয়া দেখ" ('চিরন্তন প্রশ্ন')। আবার, ব্রাহ্মসমাজের এক প্রবীণ নেতার প্রশ্নের উত্তরেও সেদিনের যুব ব্রাহ্মনেতা সুকুমার রায় বলেছিলেন, জীবনের আদর্শ হচ্ছে, 'সিরিয়স ইন্টারেস্ট ইন লাইফ।' বহু হতাশা আর সংঘাত সত্ত্বেও আমরণ এই বিশ্বাস তাঁর নিষ্কম্প ছিল বলেই নিরর্থের মধ্যে থেকে প্যাটার্ন উদ্ভিন্ন করার রোখ কোনও দিন তাঁর থামে নি। হয়তো তোড়া বাঁধার সঙ্গে আইডিয়লজির বিন্যাসের কোথাও প্রতিসাম্য আছে।

অ্যাবসার্ডবাদীর থেকে সুকুমার রায়ের পরিস্থিতি আরও এই কারণে পৃথক যে এক পরাধীন দেশের লেখক ছিলেন তিনি। পরাধীনতাই সেদিন আমাদের দেশে সৃষ্টি করেছিল তীব্রতম সংকট। শৃঙ্খলিত অবস্থায় স্বাধীনতা জিনিশটাই জল-হাওয়ার মতো এমনই জরুরি শারীরিক সত্যি হয়ে ওঠে যে তা টানটান ক'রে দেয় সমস্ত চেতনাকে। তারই চাপে জোট বাঁধে সাধারণ্য ; খুদে-খুদে আমি'র রেশমি গুটির মধ্যে থেকে খানিকটা বেরিয়ে এসে মানুষের মন খুঁজে পায় স্বাদেশিক ঐকাত্ম্যের কেন্দ্র ; দেশের শহর-থেকে-গ্রামে, প্রান্ত-থেকে-প্রান্তে, বাক-চলাচলের একটি সম্ভাবনা খুলে যায়। শব্দ তখন কথা বলে ; তখন শব্দ হয়ে ওঠে হাতিয়ার, ক্রিয়া। স্বাধীনতার এই সংবিৎ সত্যি বলার, সত্যি হয়ে-ওঠার প্রবর্তনা জোগায়। চেতনার বিদ্যুৎস্পৃষ্ট এই পরিস্থিতিতে, সুকুমার রায়ের মতন সাহিত্যিকের তাড়না আসতেই পারে আবর্জনা-শব্দ মৃত-শব্দ ফসিল-শব্দ ছুঁড়ে ফেলে দেবার ; তাঁর আকাঙ্ক্ষা জাগতেই পারে শব্দের অন্তঃসার—মজ্জা—ছোঁবার।

শব্দ থেকে নিষ্ক্রমণ নয়, শব্দকে আক্রমণ—নিরর্থক শব্দের বিরুদ্ধে সহাস্য জেহাদ—তাহ'লে, এইটেই হলো তাঁর প্রধান লক্ষ্য। শব্দকে শব্দ দিয়ে ঘা মেরে হাসির ফুলকি জ্বালানোর এই প্রক্রিয়াকে বলতে পারি : শব্দদ্বন্দ্ব। এই শব্দদ্বন্দ্ব বহু ক্ষেত্রেই হয়ে ওঠে নিরর্থ-কে নিরর্থ দিয়ে প্রত্যাঘাত (যেমন : 'দ্রিঘাংচু')। তাঁর সাহিত্যচর্চার মোট ফসল তো বহরে বা পরিমাণে খুব বেশি নয় : তবু, এই নির্বহুল পরিসরের মধ্যেই, ঘুরে-ঘুরে এতবার তিনি ফাঁপা শব্দের গ্যাস বেলুনকে সূচীবিদ্ধ করতে থাকেন যে আমরা টের পাই, এইটেই হয়ে উঠেছিলো তাঁর দিনরাতের জরুরি ধ্যান-জ্ঞান-ক্রিয়া। তাঁর রচনার প্রায় যত্রতত্র থেকে এর কিছু নমুনা তুলে দিচ্ছি। একটু লক্ষ করলেই বোঝা যাবে নীচের এই দৃষ্টান্তগুলির সঙ্গে কোথায় যেন মৌলিক মিল আছে রবীন্দ্রনাথে 'হিং টিং ছট' (১৮৯২), 'তোতাকাহিনী' (১৯১৮), 'কর্তার ভূত' (১৯১৯) বা 'তাসের দেশ' (১৯৩৩) ; পূর্বপাঠ : 'একটা আষাঢ়ে গল্প', (১৮৯২)-জাতীয় রচনার। কী সেই মিল ? এই মিল আইডিয়লজির। যা সমস্ত হাস্যব্যঙ্গের বনেদ।

১. বলছিলাম কি, বস্তুপিণ্ড সূক্ষ্ম হতে স্থূলেতে,
অর্থাৎ কিনা লাগছে ঠেলা পঞ্চভূতের মূলেতে—
গোড়ায় তবে দেখতে হবে কোত্থেকে আর কি ক'রে,
রস জমে এই প্রপঞ্চময় বিশ্বতরুর শিকড়ে।
অর্থাৎ কিনা, এই মনে কর্ রোদ পড়েছে ঘাসেতে,

এই মনে কর, চাঁদের আলো পড়লো তারি পাশেতে— ( 'বুঝিয়ে বলা' )

২. তাইতে আছে 'দশমুখে চায়, হজম করে দশোদর,
শ্মশান ঘাটে শষ্পানি খায় শশব্যস্ত শশধর।'
এই কথাটার অর্থ যে কি, ভাবছে না কেউ মোটেও—
বুঝছে না কেউ লাভ হবে কি, অর্থ যদি জোটেও। ( 'অবুঝ' )

৩ হ্যাঁ, মনে করুন গোরু। গো, রু। 'গো' মানে কি? 'গোস্বর্গপশুবাক্ বজ্রদিঙ্‌নেত্রঘৃণিভূজলে', গো মানে গোরু, গো মানে দিক, গো মানে ভু—পৃথিবী, গো মানে স্বর্গ, গো মানে কত কি। সুতরাং এটা সাধন করলে গো বললেই মনে হবে পৃথিবী, আকাশ, চন্দ্র, সূর্য, ব্রহ্মাণ্ড। 'রু' মানে কি? 'রব রাব রুত রোদন' 'কর্ণেরৌতি কিমপিশনৈর্বিচিত্রং; 'রু' মানে শব্দ। এই বিশ্বব্রহ্মাণ্ডে অব্যক্ত মর্মর শব্দ বিশ্বের সমস্ত সুখ দুঃখ ক্রন্দন—সব ঘুরতে ঘুরতে ছন্দে ছন্দে বেজে উঠছে—মিউজিক অভ দি স্ফীয়ার্স—দেখুন একটা সামান্য শব্দ দোহন করে কি অপূর্ব রস পাওয়া যাচ্ছে। আমার শব্দার্থ খণ্ডিকায় এই রকম দেড় হাজার শব্দ আমি খণ্ডন করে দেখিয়েছি। ( 'চলচিত্তচঞ্চরি' )

৪. অর্থ! অর্থ তো অনর্থের গোড়া!
ভাবুকের ভাত-মারা সুখ-মোক্ষ চোরা, ( 'ভাবুকসভা' )

৫. ওরে হতভাগা, শব্দ নিয়ে তোরা ছেলেখেলা করিস—শব্দ যে কি জিনিস আজও তোরা বুঝলিনে। কিন্তু এখন বুঝবার সময় হয়েছে। এই নাও আমার 'শব্দসংহিতা'—এইটে এখন পড়ে নাও। ওর মধ্যে আমি দেখিয়েছি এই যে—এক-একটি শব্দ এক-একটি চক্র, কেননা শব্দ তার নিজের অর্থের মধ্যে আবদ্ধ থেকে ঘুরে ঘুরে বেড়ায়। তাই বলা হয়েছে অর্থই শব্দের বন্ধন। এই অর্থের বন্ধনটিকে ভেঙে চক্রের মুখ যদি খুলে দাও, তবেই সে মুক্তগতি স্পাইরাল মোশান হয়ে কুণ্ডলীক্রমে ঊর্ধ্বমুখে উঠতে থাকে। অর্থের চাপ তখন থাকে না কিনা!
( 'শ্রীশ্রীশব্দকল্পদ্রুম' )

৬. পূর্বে-পূর্ব ঋষিরা এই শব্দমার্গকে ধরে-ধরেও ধরতে পারেনি। কেন? ঐ যে সন্নেসি অমাবস্যার অন্ধকার রাত্তিরে ঘড়ঘড় করে নাক ডাকছিল, কেন ডাকছিল? শব্দমার্গের সন্ধান পেয়েছে কিন্তু তার সঙ্কেতটুকু ধরতে পারেনি। ওরা যে ধরেছে সে-সব শব্দের অর্থ নেই এবং ছিল না—ঢোঁড়া শব্দ। তা করলে তো চলবে না। জ্যান্ত-জ্যান্ত শব্দ, যাদের চলৎশক্তি চাপা রয়েছে, ধরে-ধরে মট্ মট্ করে তাদের বিষদাঁত ভাঙতে হবে। অর্থের বিষ জমে-জমে উঠতে থাকবে—আর ঘ্যাঁচ-ঘ্যাঁচ করে তাকে কেটে ফেলব। ( 'শ্রীশ্রীশব্দকল্পদ্রুম' )

৭. শব্দের বিষদাঁত যে অর্থ, আগে তাকে ভাঙ। ( 'শ্রীশ্রীশব্দকল্পদ্রুম' )

সুকুমার রায়ের হাস্যবাণ প্রবল এবং বিশেষ-ভাবে বর্ষিত হতে থাকে ক্লিশে-র ওপর, যাকে উনি বলেন 'শব্দঘটা'। ক্লিশে হচ্ছে আমাদের ভাষার ঝালে-ঝোলে অম্বলে মস্তিষ্কহীন অভ্যাসে অতি-ব্যবহৃত, অর্থের অন্তঃসার-শুষে-নেওয়া এঁটো তেজপাতা, যা

এঁটো বলেই অব্যবহার্য। জ্ঞান মনন প্রত্যক্ষণের জড়ত্ব থেকে এদের উৎপত্তি; আবার, এই সব শব্দ, বোধ-চিন্তার পুরো প্রক্রিয়াকেই পক্ষাঘাতগ্রস্ত করে দেয়। দশকে-দশকে এক-এক ঝাঁক শব্দ এইরকম এঁটো তেজপাতা হয়ে যায়। কোন্-কোন্ শব্দ সুকুমার রায়ের আমলে ক্লিশে ছিল, আর কোন্‌গুলো এখন ক্লিশে হয়ে যাচ্ছে, আমাদের সমাজ-সংস্কৃতি-ভাষার হালচাল বোঝার জন্যে তা দরকার। যে-সব শব্দকে তিনি ক্লিশে গণ্য করেছিলেন, তার কিছু দৃষ্টান্ত ওপরের উদ্ধৃতিগুচ্ছে পাওয়া যাবে; এখানে আরোও কয়েকটা নমুনা দিই: ত্যাগ, সগুণনির্গুণ, পুরুষপ্রকৃতি, প্রাণ, কারণ, শব্দব্রহ্ম, সনাতন, মায়া, আত্মা, ধর্মলীলা, ইভোলিউশন। 'জাতীয় ভাব', 'ভারতীয় বিশেষত্ব' আর 'হিন্দুত্বের ছাঁচ'—এদের সম্বন্ধে তিনি বলেছেন, এই সব নাম দিয়ে যে-জিনিশটাকে আমরা শিল্পে-সাহিত্যে অশনে-বসনে প্রয়োগ করতে ব্যস্ত হয়েছি, তার স্বরূপলক্ষণ বিষয়ে আমাদের ধারণা যত অস্পষ্ট, তার প্রতি আমাদের সম্ভ্রম ততই প্রগাঢ়। 'সেটা হয়তো ভালোই, কিন্তু দশদিক হইতে যথেষ্ট মাত্রায়, অথবা যথার্থভাবে আঘাত না খাওয়ায় জিনিসটা যে ভাবে গড়িয়া উঠিতেছে, তাহাতে বোধহয় যে ঐ শব্দগুলিকে একবার বিশেষ রকমে ঘাঁটাইয়া দেখা আবশ্যক।'

প্রশ্ন ওঠা স্বাভাবিক: এত যে অলীক শব্দ, এ-সব নিত্য গজাচ্ছে কোথা থেকে? আর ঠিক কিসের বিরুদ্ধেই বা তাঁর এই প্রতিক্রিয়া? ব্রাহ্ম সমাজের আচার্যদের আগড়ুম বাগড়ুম? ওরিয়েন্টাল আর্টের বাচাল প্রচারওয়ালাদের ক্লিশে? হয়তো এই সমস্তই, বা, এই ধরণের আরও কিছু অভিজ্ঞতা, তাঁর প্রতিক্রিয়ার সাক্ষাৎ কারণ। কিন্তু শব্দ-অর্থের সংযোগ ছিঁড়ে ছিঁড়ে যাওয়া; বা, শব্দ ক্রমাগত মিথ্যে এঁটো, হয়ে যাওয়া—এ হলো একটা পুরো প্রক্রিয়া, বা দুষ্ক্রিয়া। সংস্কৃতির শিকড়ের তলায় যে-মাটি, সেখানেই ছড়ানো রয়েছে এর বীজ, এর বিষ।

এটা তো আমাদের প্রত্যেক দিনের অভিজ্ঞতা যে কথা মিথ্যে হয়ে যায়, কাজের সঙ্গে তার যোগ ছিন্ন হয়ে গেলে। সমস্ত কাজের একটা মূল উৎস আছে: সামাজিক উৎপাদন। এই উৎপাদন আর শ্রমের উৎস থেকে ভদ্রলোক-জীবনযাত্রার সর্বাত্মক বিচ্ছেদ, প্রত্যেক মুহূর্তে মিথ্যা করে দিচ্ছে আমাদের বাগ্‌যন্ত্র আর কলমের ডগা থেকে উদ্‌গীর্ণ এই ফেনিল, অনর্গল শব্দস্রোতকে। এই বিচ্ছেদ, মুহূর্তে-মুহূর্তে মিথ্যের ঘুণ ধরিয়ে দিচ্ছে আমাদের অস্তিত্বে; আমাদের, ধর্মীয় রাজনৈতিক সাংস্কৃতিক বা সামাজিক, প্রত্যেকটি প্রতিষ্ঠানে। এই পুরো ব্যাপারটা সুকুমার রায় টের পেয়েছিলেন হাড়ে-হাড়ে। তিনি লিখেছেন: 'পুরাণে লেখে গন্ধর্বেরা বাক্যভোজী, তাহারা নাকি শব্দ আহার করিয়া থাকে। এক হিসাবে, গন্ধর্বশ্রেণীর জীব আমাদের মধ্যে বড় কম নয়।'

মিথ্যে, মৃত শব্দের অবিরাম প্রজনন ভোজন আর প্রচার, এই ভুঁইফোড় গন্ধর্বদের একমাত্র পেশা। অলীক শব্দের বিরুদ্ধে সুকুমার রায়ের আক্রমণ, অনিবার্যত হয়ে ওঠে, অলীক শব্দজীবীর বিরুদ্ধে আক্রমণ। তাঁর জগতে তাই গিজগিজ করে অকর্মা বাবুগোষ্ঠীর নানান টাইপ, যাদের জীবন 'ষোল আনাই মিছে।' তাদের কেউ হয়তো

চেয়ার আলো ক'রে খোশমেজাজে প্রায়-সর্বক্ষণ ঝিমোয় আর হঠাৎ-হঠাৎ জেগে উঠে স্বপ্নে-বেহাত-হওয়া নিজস্ব গোঁফের পশ্চাদ্ধাবন করে, নিজের চতুর্দিকে বিস্তর শব্দের ফাঁকা আওয়াজ তুলে। কেউ-কেউ হয়তো ফুর্তির প্রাণে দিনরাত ঝেড়ে গিটকিরি দেয়ঃ 'দাঁড়ে দাঁড়ে দ্রুম্'। আর এই গন্ধর্বশ্রেণীর একটা বিশেষ টাইপ আছে, যাদের সঙ্গে আমাদের মুলাকাত হয় ঘুরে-ঘুরে। এদেরও পেটের কোনও ধান্ধা নেই, গতরও এদের খাটাতে হয় না। এদের একমাত্র 'কাজ' হচ্ছেঃ মাঝ রাস্তায় এক-একজন শ্যামাদাস বা জগমোহনকে বেমক্কা পাকড়াও ক'রে স্রেফ বাজে বকে যাওয়া, অন্তহীন বেবাক বাজে বকে যাওয়া। সুকুমার রায়ের এই অকর্মক গন্ধর্ব জগতের নির্ভুল বয়ান পাই বাউলের গানেঃ 'কথার চিঁড়ে হাওয়ার দধি/চলছে ফলার নিরবধি'।

সুকুমার রায়ের আমলে তাঁর চার পাশে এত যে অলীক শব্দের আকছার বেসাতি, তার একটি বিশেষ এবং অব্যবহিত কারণের উল্লেখ করা দরকার। কথাপ্রসঙ্গে আগে একবার বলেছি, পরাধীন দেশে স্বাধীনতার সংবিৎ সত্যি হয়ে-ওঠার, সত্যি-বলার, প্রেরণা দেয়। এখানে, এই মুহূর্তে যোগ করতে চাই, এর বিপরীতটাও সত্যিঃ পরাধীনতা আবার মিথ্যাচারী, মিথ্যাবাদী হবারও বিভ্রম, প্রলোভন, জোগায়। সাম্রাজ্যের যুগে বাংলা ভাষায় ইংরেজ শাসনের অশেষ সুফলের কী প্রগল্ভ প্রশংসা! মহারানির রামরাজত্বের কী মুক্তকচ্ছ গুণকীর্তন! পরাধীন আমলে বাংলা ভাষার রক্তস্রোতে কীভাবে মিথ্যের বিষ ছড়িয়েছে, সেদিকে আমাদের ভাষাতাত্ত্বিকদের নজর পড়ে নি আজও। নিরর্থক শব্দের বিরুদ্ধে সুকুমার রায়ের এই যে যুদ্ধ, এ যুদ্ধ ঠিক ভাষাতাত্ত্বিকের নয়, সাহিত্যিকের। সাহিত্যিক বা কবিই পারেন ভাষাকে শুচি আর সত্য করে তোলার জন্যে এইভাবে যুঝতে। এই সূত্রে বিশেষভাবে মনে পড়ে, ইংরেজি সাহিত্যে জয়েস বা অরওয়েল-এর, আর ফরাসি সাহিত্যে ফ্লবেয়র-এর জঙ্গী কাজ। ৯৬১ প্রসঙ্গ সংবলিত একটি ক্লিশে-কোষ সংকলন করেছিলেন ফ্লবেয়র। একটি ব্যাপার লক্ষ করলে অনেকে হয়তো কিঞ্চিৎ মজা পাবেন। ফ্লবেয়র-এর এই তালিকায় এমন একটি ক্লিশে আছে, যেটা নিয়ে সুকুমার রায়ও বিস্তর রঙ্গ করেছেন। সেটা হলোঃ 'অর্থই অনর্থের মূল।'

দুই

ওপরে দেখিয়েছি, শব্দের সঙ্গে শব্দের সংঘর্ষ ঘটিয়ে সুকুমার রায় কীভাবে মুহূর্তে মুহূর্তে রসিকতাকে নিরর্থ থেকে অর্থের দিকে ঘুরিয়ে দেন। এখন দেখবো, তিনি নিরর্থ আর অর্থের বিনুনি তৈরী করেন আরেক ধরণের দ্বন্দ্বের মধ্যে দিয়ে; যাকে বলতে পারিঃ নিয়ম আর বেনিয়মের দ্বন্দ্ব। যখন নিয়ম-মানার দৃষ্টিকোণ থেকে দেখি, তখন তাঁর রসিকতায় লক্ষ্য করি ননসেন্সের প্রাধান্য। আবার নিয়মভাঙার উল্টো বিন্দু থেকে দেখলে এই হাসি রূপ নেয় শ্লেষের। এইভাবে তাঁর সাহিত্যে একই সঙ্গে খেলা হয়ে ওঠে মার; আবার মার হয়ে ওঠে খেলা। কথাটা একটু খুলে বলি।

শব্দের যেখানে সীমান্ত, তার ওপারে নিঃশব্দ। এই সীমান্তরেখার গায়ে-গায়ে যে-প্রলম্বিত মধ্যভূমি, সেখানেই নিরর্থের এক্তিয়ার। অর্থাৎ, নিরর্থের এপারে শব্দের,

ওপারে নিঃশব্দের এলাকা। মনে-মনে এই মানচিত্র ছু'কে নিলে বুঝতে পারি: নিরর্থ এক হাতে ছুঁয়ে আছে শব্দকে, অন্য হাতে নিঃশব্দকে। তবে, ননসেন্স সাহিত্যের অধিকাংশই গড়ে উঠেছে নিরর্থের সঙ্গে শব্দের টানাপোড়েনে; নিরর্থের সঙ্গে নিঃশব্দের টেনশন দেখি বিরল কয়েকটি ক্ষেত্রে।

ভাষা-খেলার কথা বলেছিলেন ভিটগেনস্টাইন। ভাষা ঠিক খেলা নয়; কিন্তু এই নিরর্থের সাহিত্য সত্যি-সত্যি খেলার মতন; সাহিত্যের আর কোনও বিভাগ ঠিক এতটাই খেলার মডেল মেনে চলে কি-না সন্দেহ। দাবার সংজ্ঞা দিতে গিয়ে আন্তর্জাতিক চেস কোড বলছে: এই খেলায় 'আকস্মিকের কোনও স্থান নেই'। নিরর্থের জগৎ ঐ দাবার মতোই পূর্ণত নিয়মতান্ত্রিক। ঠিকই, নিয়মগুলো খামখেয়ালি, উদ্ভট, উল্টো-পাল্টা; কিন্তু নিয়ম। ফাঁকা নেই, ব্যতিক্রম নেই, আকস্মিক নেই নিয়মের নীরন্ধ্র আবশ্যিকতায়। সুকুমার রায়ের ননসেন্সে এই নিয়মতন্ত্রের মোক্ষম দৃষ্টান্ত নিশ্চয়ই 'একুশে আইন'; কিন্তু তাঁর জগতের সর্বত্রই দেখা যাবে, এই ঈষৎ উদ্ভট আইনমানা চাল-চলন। এই আবশ্যিকতার সঙ্গে সংগতি রক্ষা করে চলে তাঁর পদ্যের সুশৃংখল ছন্দ, অমোঘ মিল, নিপাট স্তবক (যেমন: 'ভাল রে ভাল')। লিয়ার, ক্যারল-টেনিএল, ভিল্‌হেল্‌ম বুশ-এর মতন সুকুমার রায়ও সূচীমুখ তীক্ষ্ণ লাইনের ড্রয়িং দিয়ে তাঁর এই আবশ্যিকতার বিশ্বকে স্থির নিরূপিত নির্দিষ্ট চেহারা দেন। এই দিক দিয়ে তাঁর ছবি, তাঁর কথার সম্পূরক।

এই নিয়ম-মানার পাশপাশি ওতপ্রোতভাবে রয়েছে নিয়মভাঙা। অর্থাৎ, সময়ের একই বিন্দুতে, আরেক দিক দিয়ে দেখলে, এই নিয়মশাসিত নিরর্থ-বিশ্বই হয়ে ওঠে আমাদের এই আবোলতাবোল রিয়ালিটির—এবং তার বেহেড আইন-কানুনের—প্রতিকল্প, ক্যারিকেচার ও রূপান্তর। তখন টের পাই, তাঁর রসিকতা বানচাল করতে চায় অমানুষিক নিয়মতন্ত্রকে। যারা কায়েমি আইডিয়লজির জিম্মাদার—ফ্রয়েডের ভাষায়, 'কালচারাল সুপার-ইগো'—তাদের বিঁধতে থাকে তাঁর তির্যক, শাণিত হাসি।

একটা মজার ব্যাপার এই সূত্রে লক্ষণীয়। নিয়মতন্ত্রের মুরুব্বিদের লিয়ার তাঁর লিমেরিকে সর্বদা 'ওরা' ('দে') ব'লে চিনিয়ে দেন। লিয়ার-এর 'ওরা' সুকুমার রায়ের সংসারে বারংবার মামা-রূপে অবতীর্ণ—মামার জোরই তো খুঁটির জোর। সত্যবাহনের মতন দলবাজ ধর্মধ্বজীর সেজোমামা নামক খুঁটি থাকাই তো স্বাভাবিক। একটু অবাক হই, যখন খবর পাই, এমন কি, দুইলেজবিশিষ্ট বিমূঢ় বঙ্গবাসী হুঁকো-মুখো হ্যাংলারও মামার জোর আছে: 'শ্যামদাস মামা তার আফিঙের থানাদার।' সাধে কি, এত জুৎসই লাগে বিশ্বকর্মার অনর্থমারণ মন্ত্র থেকে লাফিয়ে-ওঠা এই স্লোগান: 'নেইমামা তাই কানামামা!'

'গল্প বলা' কবিতায় দেখি: এক অলৌকিক মালী রাজবাড়ির ছাতের ওপর মনের সাধে হঠাৎ বেহাগ গেয়ে উঠতেই রীতি-নীতি-সহবতের যে-একচ্ছত্র মুরুব্বি তেড়ে আসেন, তিনি স্বয়ং রাজমাতুল! বিদ্যাভ্যাসের পাহারাদারিও মামাদের একচেটে। বোধ করি, এর সবচেয়ে স্মরণীয় উদাহরণ পাচ্ছি 'হ য ব র ল'-এর শেষাংশে:

'হুকুম হল—ন্যাড়ার তিনমাস জেল আর সাতদিনের ফাঁসি। আমি সবে ভাবছি এরকম অন্যায় বিচারের বিরুদ্ধে আপত্তি করা উচিত, এমন সময় ছাগলটা হঠাৎ "ব্যা-করণ শিং" বলে পিছন থেকে তেড়ে এসে আমায় এক ঢুঁ মারল, তারপরেই আমার কান কামড়ে দিল। অমনি চারদিকে কি রকম সব ঘুলিয়ে যেতে লাগল, ছাগলটার মুখটা ক্রমে বদলিয়ে শেষটায় ঠিক মেজোমামায় মতো হয়ে গেল। তখন ঠাওর করে দেখলাম, মেজমামা আমার কান ধরে বলছেন, "ব্যাকরণ শিখবার নাম করে বুঝি পড়ে পড়ে ঘুমানো হচ্ছে ?"

ছিলো ছাগল, হয়ে গেল মেজোমামা! স্বপ্নাদ্য এই রূপান্তর-পুরাণের নিহিতার্থ ব্যর্থ হবার নয়! এইভাবে মামাতন্ত্রকে নির্ঘাত ব্যঙ্গে নাজেহাল করতে থাকেন সুকুমার রায়। ফিরিস্তি বাড়িয়ে লাভ নেই। এই সূত্রে ধামাধরা গোষ্ঠমামার বাণবিদ্ধ হাল স্মরণ করাই আপাতত যথেষ্ট।

সিগমুণ্ড ফ্রয়েড বিদ্রোহে বা বিপ্লবে বিশেষ উৎসাহী ছিলেন না; কিন্তু এর অন্তত একটি ব্যতিক্রম আছে তাঁর রচনাবলিতে। শ্বাসরোধক বিধিব্যবস্থা আর নৈতিক দণ্ডমুণ্ডের দাঁত নখ-ইস্পাত-বর্ম দিয়ে সাজানো প্রহরীবৃন্দকে হাস্যরসিক যখন অকাট্যে বেসামাল ক'রে দেন, তখন এতে ফ্রয়েড লক্ষ করেন, বিদ্রোহের সামর্থ্য, যা ইগো বা চৈতন্যের অপরাজেয়তার সূচক।

তিন

বাস্তবিক, এই প্রখর চেতনাই নিরর্থ-কবিতার সারাৎসার। কিন্তু সুকুমার রায়কে যা বিশেষত্ব দিয়েছে, তা শুধু তাঁর সচেতনতা নয়, আত্মসচেতনতা। এ হলো মনের সেই গুণ, সেই পরিপক্কতা, যার দ্বারা তিনি নিজের আমিকে সরিয়ে নিতেও পারেন, আবার আনতেও পারেন সামনে। তাঁর কবিতায় নিরন্তর চলতে থাকে নিজেকে গোটানো, নিজেকে ছড়ানোর এই দ্বৈত প্রক্রিয়া। যার জন্যে কবিতার নানান খাঁজ, নানান কোণ থেকে বিকীর্ণ হতে থাকে বোধ আর অর্থের অনেক মাত্রা। এই কবির হয়ে-ওঠার ইতিহাস তাঁর আত্মসচেতনতা বাড়িয়ে-তোলার ইতিহাস। এ ইতিহাসে একটি জ্বলজ্বলে মুহূর্ত নিশ্চয়ই তাঁর সেই আশ্চর্য কবিতা: 'বাবুরাম সাপুড়ে'। যার স্বরভঙ্গিতে এমন কিছু আছে, যাতে আমরা টের পাই, কবি নিজেও তাঁর শ্লেষের লক্ষ্য। এ যেন একাধারে মাছের বঁটি আর মাছ হয়ে- ওঠা। কবির আত্মসচেতনতা জিনিশটাই সংক্রামক; পাঠকের মনকেও তা উশকে দেয়। এক-একটা স্বচ্ছ মুহূর্ত আসে যখন আমরা আরশির সামনে খুব তন্ময়, একাগ্র চোখে তাকালে দেখতে পাই: ঘাড়ের ওপরে আমাদেরই মুখ যেন ক্রমে-ক্রমে পাল্টে আদল নেয় রামগরুড় কি হুঁকোমুখো কি কুমড়োপটাশের মুখের।

সমসময়ের সংকটকে স্পর্শ করার সামর্থ্য তাঁর আত্মসচেতনতার আরেক লক্ষণ। এইখানে তফাৎ হয়ে যায় তাঁর সঙ্গে অবনীন্দ্রনাথের। 'খাতাঞ্চির খাতা' বেরিয়েছিলো সুকুমার রায়-সম্পাদিত 'সন্দেশ'-এর পাতায়। এই বইয়েরই অন্তর্গত একটি নিরর্থ-কবিতাকে যদি সুকুমার রায়ের একটি রচনার পাশাপাশি রাখি, তাহলে দুজনের বিশেষত্ব

বুঝে নিতে পারবো আমরা ঃ

পালকের বগ দেখানো বালকের মাথায় টুপি,মোগলের কেষ্ট চুড়ো দুগালে রোঁয়ার থুপি। রাধিকের অধিক শোভা গোঁফের আড়ে ঝুট মীত, সখিদের মনোলোভা মোজার' উপর পীতোধোটি।

[ এই কথাগুলোকে সহজেই পদ্যের পঙ্‌ক্তি-বিন্যাসে ঢেলে সাজানো যায় ]

হলদে সবুজ ওরাং ওটাং
ইঁটপাটকেল চিৎ পটাং
গন্ধ গোকুল হিজিবিজি
নো অ্যাড্‌মিশন, ভেরি বিজি
নন্দী ভৃঙ্গী সারেগামা
নেইমামা তাই কানামামা
মুশকিল আশান উড়ে মালি
ধর্মতলা কর্মখালি
চীনে বাদাম সর্দি কাশি
ব্লটিংপেপার বাঘের মাসি।

অবনীন্দ্রনাথের লেখায়, আভাসে, ছন্দের নাচে-নাচে দুলে উঠছে লোকায়ত যাত্রার চালচিত্র, সমকালের সংঘর্ষের সঙ্গে যার যোগ খানিকটা আলগা। প্রতিতুলনায়, সুকুমার রায়ের ননসেন্স নাগরিক এবং বিদগ্ধ। শহুরে সমকাল চকিতে ঢুকে পড়ে 'ধর্মতলা কর্মখালি'র উল্লেখে। আর, 'নো অ্যাড্‌মিশন ভেরি বিজি'—এই ইংরেজি বুকনি যেন মুখের ওপর স্প্রিঙ-দরজা মসৃণ বন্ধ-ক'রে দেওয়ার প্রতিধ্বনি। ব্রিটিশ আমলাশাহির বড়ো-মেজো ছোটো সাহেবদের এই নিষেধাজ্ঞা স্মৃতিবিদ্ধ ক'রে রাখে সমস্ত জাতির অপমান আর যন্ত্রণাকে, যা সেদিনের ইতিহাসের সবচেয়ে কঠিন অপঘাত।

রোগশয্যায় যে-ভাবে তিনি 'আবোলতাবোল'-এর কবিতাগুলিকে শুধরেছেন, তাতেও তাঁর আত্মসচেতন মনের ছাপ পড়েছে। 'গোঁফ চুরি'-র প্রথম পাঠ 'সন্দেশ'-এ বেরোয় ১৩২১ বঙ্গাব্দের চৈত্র মাসে। তখন কবিতাটির শেষ দুই লাইন ছিলো এইরকম ঃ

'গোঁফকে বলে তোমার আমার—গোঁফ কি কারো বোঝা ?'
"গোঁফের আমি গোঁফের তুমি এই তো বুঝি সোজা।'"

পরে এই পাঠ বদলে গিয়ে দাঁড়ালো ঃ

'গোঁফকে বলে তোমার আমার—গোঁফ কি কারো কেনা ?
গোঁফের আমি গোঁফের তুমি, তাই দিয়ে যায় চেনা'

মানের দিক দিয়ে নতুন কী ঘটছে শোধরানো পাঠে ? কে মালিক, আর কেই বা মাল—এই সম্পর্কটা ওলট-পালট হয়ে যাওয়ায় গোঁফই হয়ে ওঠে শনাক্তদার। কবিতাটি বহুমাত্রিক তাৎপর্য পেয়ে যায় এর ফলে। মূলত এই একই পরিস্থিতি ট্রাজেডির মাত্রা ছুঁয়েছে দেবেশ রায়ের 'মফস্বলি বৃত্তান্ত'-এ। যেখানে জমির মালিক বারবার পালটে যাওয়ায় জলপাইগুড়ির এক হাভাতে ভাগচাষী কিছুতেই নিজেকে আর শনাক্ত করতে পারে না। প্রসঙ্গত মনে পড়ে, মরগেনস্টার্ন-এর সেই বীভৎস হাসির কবিতা, যেখানে মৃত-সৈনিকের বেওয়ারিশ হাঁটু পৃথিবীময় ঘুরপাক খেতে থাকে তার মালিকের সন্ধানে।

১৯১৪ থেকে ১৯১৮ সালের মধ্যে 'প্রবাসী'-তে তাঁর খানকয়েক প্রবন্ধ বেরোয়, যার

কোথাও-কোথাও প্রতিফলন পড়েছে তাঁর আত্মসচেতন মননের। মানুষের মনে-আচরণে, সমাজে, বস্তুবিশ্বে বিপরীতের দ্বন্দ্ব দেখা তো বরাবরই তাঁর রসিকতার উৎস। এ প্রবন্ধগুলির জায়গায়-জায়গায়, বিশ্লেষে আর চিন্তায়, স্পর্শ আছে এই দ্বান্দ্বিক দৃষ্টির। বিস্তারিত আলোচনার অবকাশ নেই এখানে। যা বলতে চাইছি, তা বুদ্ধিগ্রাহ্য করার জন্যে আমি শুধু এখানে দুটো উদ্ধৃতি দেবো :

১। [ বীজ আগে না গাছ আগে এই কূট প্রশ্নের জবাবে লিখছেন ] জড় ও চেতনের সন্ধিমুখে জীবনের আদি উন্মেষ যেখানে, সেখানে বীজও নাই বৃক্ষও নাই, কেবল আকার বৈচিত্র্যহীন জীবকোষ পরিপুষ্টির আতিশয্যে ফাটিয়া দুখান হয়, 'এক' সেখানে সাক্ষাৎভাবে 'দুই' হইয়া বংশ বিস্তার করিতে থাকে। ক্রমে জীবন-রহস্যের জটিলতা যখন বাড়িয়া পরিণত ও অপরিণত জীবের প্রভেদ স্পষ্ট হইয়া ওঠে, জীবাবস্থা ও রক্ষাবস্থার স্বাতন্ত্র্যকল্পনা যখন সম্ভব হয়, তখন সেই একই সম্ভাবনার যুগলচিত্র বৃক্ষ ও বীজের অবিচ্ছিন্ন দ্বন্দ্বের মধ্যে যুগপৎ প্রকাশিত হয়। [ নিম্নরেখ আমার দেওয়া ]

'দেবেন দেয়ম্'

২· এই একটা হস্তপদবিশিষ্ট জড়পিণ্ডই আমার শরীর নহে—ইহা আমার দেহের কেন্দ্রমাত্র, আসলে সমস্ত জগৎ নিখিলবিশ্ব আমারই বিরাট শরীর। 'চিরন্তন প্রশ্ন'

দ্বিতীয় উদ্ধৃতির সঙ্গে সামীপ্য আছে মার্ক্স-এর এই উক্তির :

'মানুষের বিশ্বজনীনতা বাস্তবে-ব্যবহারে অভিব্যক্ত হচ্ছে সেই বিশ্বজনীনতার মধ্যে, যা নিখিল প্রকৃতিকেই তার অজৈব শরীর ক'রে তোলে।' সুকুমার রায় ১৯১৪ সালে পাকাপাকি মার্ক্সবাদী হয়ে উঠেছিলেন, এরকম হাস্যকর প্রলাপ-বকা আমার সাজে না। আত্মসচেতনতা তাঁর মননেও কতখানি দ্বান্দ্বিক দৃষ্টি চারিয়ে দেয়, আমি আপাতত শুধু এইটুকুই দেখাতে চাইছি।

সুকুমার রায়ের আত্মসচেতনতার সমস্ত ঐশ্বর্য ধরা রয়েছে তাঁর শেষ কবিতায়। মৃত্যুর দিক দিয়ে ভালোবাসাকে দেখতে চেয়েছিলেন রিলকে—তাঁর কাছে মৃত্যু মানে সমাপ্তি নয়, সীমাছেড়া নিবিড়তা। সুকুমার রায় এই কবিতায় নিজের নিরর্থ ভুবনকে এবং নিজেকে—আর কোনও কবিতায় তাঁর আমি এমনভাবে অনুবিদ্ধ নয়—শেষবার দেখছেন মৃত্যুর ছায়ায়। ফলে এই লেখাটি হয়ে উঠলো সেই বিরল কাব্য যার সমস্ত অবয়বে নিরর্থ আর নিঃশব্দের নিবিড় বুনোনি। আসন্ন মৃত্যুর অভিজ্ঞতাজনিত সেই সীমাছেঁড়া নিবিড়তার চাপে, এখানে, এই শেষ কবিতায়, হাস্যরসিক রূপে, তাঁর চরম উত্তরণ ঘটে যায়। পিরান্দেল্লোর ভাষায় একে বলতে পারি : বিপরীতের অনুভবে উত্তরণ। কবিতাটির সমস্ত শরীর জড়িয়ে আছে জীবনের আলোতাপ গুটিয়ে আসা এবং মৃত্যুর হিমহাত ছড়িয়ে পড়ার বিমিশ্র ধূসর বাতাবরণ। এই আবহাওয়ায় : এক দিকে ঘনিয়ে আসে মেঘ-মুলুকের ঝাপসা রাত্রি ; অন্যদিকে, বিচ্ছুরিত হতে থাকে রাম-ধনুকের আবছায়া। যখন অন্ধকার ঢেকে যায় আলোয়, তখনই সুরভিত অন্ধকার থেকে বেজে ওঠে ঘণ্টা। অবশেষে, গান এসে থামে ঘুমের নিঃশব্দ সীমান্তে ; আর, হাসির গঙ্গা এসে মিশে যায় বিষাদের যমুনায়।



## সুকুমার রায় : ছন্দ, পদ্যবন্ধ, মিল

পবিত্র সরকার

তিনটে তো মাত্র ছন্দ বাংলা ভাষার—দলবৃত্ত সরল কলাবৃত্ত ও মিশ্র কলাবৃত্ত। তাও সুকুমার রায় তাঁর মোট কবিতার প্রায় শতকরা আটানব্বইটি লিখেছেন দলবৃত্ত আর সরল কলাবৃত্তে। তাঁর 'ছড়া ও কবিতা,' অর্থাৎ নামওয়ালা ও নামহীন সমস্ত পদ্য-জাতীয় রচনায় ছন্দ ব্যবহারের এই রকম একটি হিসাব পেয়েছি—

দলবৃত্ত ছন্দ—৮৭

সরল কলাবৃত্ত ছন্দ—৪৯

মিশ্র কলাবৃত্ত ছন্দ—৫

তোটক—১

প্রাচীন সরল কলাবৃত্ত—১

এই হিসাব একটু এদিক-ওদিক যদিও বা হয় তবু সুকুমার রায়ের কবিতায় দলবৃত্ত আর সরল কলাবৃত্তের বিপুল প্রাধান্য দৃষ্টি এড়িয়ে যায় না। তারও মধ্যে আবার দলবৃত্তের ব্যবহার সরল কলাবৃত্তের প্রায় দ্বিগুণ। অর্থাৎ দলবৃত্তই সুকুমারের সবচেয়ে প্রিয় ছন্দ। 'আবোল তাবোল'-এ দলবৃত্ত ও সরল কলাবৃত্তের অনুপাত ৩১ : ১৮ ; ১৭ : ২১ ; খাই খাই-এর একটি মিশ্রবৃত্ত ছন্দের কবিতা আছে—"পরিবেষণ"।

'খাই খাই'-এর রচনাগুলির সঙ্গে 'আবোল তাবোল'-এর কবিতার বিশেষ কালগত তফাত নেই—দু' বই-এর কবিতাই সমান্তরালভাবে রচিত হয়েছে। 'আবোল তাবোল' এর "খিচুড়ি" ১৩২২-এর মাঘের সন্দেশে বেরিয়েছিল। "পালোয়ান" বেরিয়েছিল

১৩৩০-এর ভাদ্র সংখ্যায়। অন্যদিকে 'খাই খাই'-এর "বর্ষা গেল বর্ষা এল" ১৩২২-এর বৈশাখে প্রকাশিত হয়; "বিষম চিন্তা" প্রকাশিত হয় ১৩২৯-এর আশ্বিনে। অর্থাৎ, দু বইয়েরই কবিতাগুলি প্রায় একই সময়ে পাশাপাশি লেখা। কিন্তু দু'বই-এর মধ্যে যা তফাত, তা এই যে 'আবোল তাবোল' -এর সংকলন সুকুমারের নিজের করা—"রোগ শয্যায় শায়িত কবি এ গ্রন্থটির পরিকল্পনা, কবিতা নির্বাচন, প্রচ্ছদ অঙ্কন এমনকি প্রুফ "সংশোধিত করেছিলেন।" এবং গ্রন্থের মুদ্রণকালে কবি পত্রিকায় প্রকাশিত অনেক কবিতারই পরিবর্ত ও পরিমার্জন করেন।" কিন্তু 'খাই খাই' সুকুমার রায়ের নিজের করা সংকলন নয়, তাঁর মৃত্যুর সাতাশ বছর পরে ১৯৫০-এ 'খাই খাই' প্রকাশিত হয় সিগনেট প্রেস থেকে।

কিন্তু একটি মাত্র ছন্দকে গ্রহণ করে যখন এত বেশি সংখ্যক কবিতা লেখেন সুকুমার—তাঁর সমস্ত কবিতার প্রায় তিনভাগের দু'ভাগ ওই একটি মাত্র ছন্দে—তখন প্রশ্ন ওঠে কী করে তিনি একঘেঁয়েমি এড়ালেন তাঁর কবিতায়? কিংবা প্রায় এক তৃতীয়াংশ কবিতা যখন লিখেছেন সরল কলাবৃত্তে, তখনও কি তাঁর বৈচিত্র্যহীনতার বিপদ ছিল না? এ প্রশ্নটা বৃথা, কারণ আমরা জানি ছন্দ ব্যবহারে বৈচিত্র্যহীনতা সুকুমারের কবিতাকে কখনও তেমন করে আক্রমণ করেনি, ছন্দের 'প্রকার' অবলম্বনে তাঁর সীমাবদ্ধ পক্ষপাত সত্ত্বেও। আসল প্রশ্ন হল, কীভাবে তিনি প্রথাগত বিন্যাসের মধ্যেও সৃষ্টি করেছেন বৈচিত্র? এই আলোচনা আরম্ভ করব সুকুমারের দ্বিতীয় পক্ষপাত সরল কলাবৃত্ত ছন্দে লেখা তাঁর কবিতা-সমবায় দিয়ে এখানেই তাঁর ছন্দ-প্রয়োগ সবচেয়ে বেশি বাঁধন মেনেছে, অথচ সেই বাঁধনের মধ্যেই কতটা স্বাধীন সঞ্চার চলেছে তাঁর, সেটা লক্ষ করার মত।

## দুই

ধরে নিচ্ছি, নানা কবিতায় একই ছন্দ পুনঃপুনরাবৃত্ত হলেও যে বৈচিত্র্যহীনতার ভয় থাকে, অন্তত ভালো কবির ক্ষেত্রে তার পরিমাণ খুব বেশি হওয়ার কথা নয়। ছন্দের ঐক্য ও বিষয়ের বিচিত্রতার টানা-পোড়েনে বিষয় প্রতি ক্ষেত্রেই জিতে যায়, ফলে "বাবুরাম সাপুড়ে, কোথা যাস বাপুরে," এবং "প্যাঁচা কয় প্যাঁচানি খাসা তোর চ্যাঁচানি" —দুটি কবিতা পরপর একই ছন্দে গ্রন্থিত হওয়া সত্ত্বেও দুটিই আমাদের চমৎকার লাগে, তাদের চার মাত্রার সরল কলামাত্রিক ছন্দের একই ৪-৩, ৪-৩ ছক আমাদের উপভোগকে বিন্দুমাত্র ব্যাহত করে না। আমরা চূড়ান্ত উদাহরণ হিসাবেও লক্ষ করি, এমন অনেক বই আছে যার সমস্ত কবিতাই একই ছন্দে এবং এক পদ্যবন্ধে রচিত—মধুসূদনের 'চতুর্দশপদী কবিতাবলী,' দেবেন্দ্রনাথ সেনের সনেটের বই, রবীন্দ্রনাথের 'নৈবেদ্য' বা 'কণিকা', জীবনানন্দের 'রূপসী বাংলা' যেমন—কিন্তু তাহলেও এ সব গ্রন্থে রূপগত অভিন্নতার সঙ্গে বিষয়গত ভিন্নতার টেনশন খুব বেশি তৈরি হয় না। প্রতিটি কবিতাতেই ভাববস্তু ও তার ভাবিক পরিবেষণ নতুন নতুন চেহারা নেয়, ফলে পাঠক

একঘেঁয়ে বোধ করার অবকাশ পান না। বস্তুতপক্ষে অনুরূপ ছন্দ ও পদ্যবন্ধে কবিরা যখন একটি পুরো বইয়ের সমস্ত কবিতা সাজিয়ে দেন তখন তাঁরা একটা বাড়তি চ্যালেঞ্জ হিসাবেই সেটা করে থাকেন। সুকুমারের মতো ক্ষমতাবান কবির কাছে ছন্দ এইরকমভাবেই একটা খেলা করবার বস্তু হয়ে উঠেছে। রবীন্দ্রনাথ 'পাগলা দাশু' গ্রন্থের প্রথম মুদ্রণের ভূমিকায়[৬] যে কথা বলেছিলেন—সুকুমারের "সুনিপুণ ছন্দের বিচিত্র ও সচ্ছল গতি, তাঁর ভাব সমাবেশের অভাবনীয় অসংলগ্নতা পদে পদে চমৎকৃতি আনে"—তার মধ্যে বিশেষত ভাব সমাবেশের মধ্যে সুকুমারের বিচিত্র উদ্ভাবন ও অভাবিত উৎকল্পনার ঐশ্বর্য তাঁর ছন্দের নিপুণতা ও সচ্ছলতার প্রতি আমাদের উদাসীন করে রাখে।

সুকুমারের সরল কলাবৃত্ত ছন্দের ব্যবহার বিষয়ের আলোচনা শুরু করতেই দেখি যে, এ ছন্দে তাঁর অতিরিক্ত প্রিয় একটি ছক সেটি ৪-৪-৪-২/৩/৪ এর পঙ্‌ক্তিসজ্জার। যেমন নানা কবিতার এই পঙ্‌ক্তিগুলি—

হাঁস ছিল সজারু, ব্যাকরণ মানি না
হাঁড়ি দাড়িমুখো কে যেন কে বৃদ্ধ
ঠাস ঠাস দ্রুম দ্রাম শুনে লাগে খটকা
গাল ভরা হাসিমুখে চালভাজা মুড়ি
একবার দেখে যাও ডাক্তারি কেরামত
আরে আরে ও কি কর প্যালারাম বিশ্বাস
ঢপ ঢপ ঢাক ঢোল ভপ ভপ বাঁশি
বিদ্‌ঘুটে জানোয়ার কিমাকার কিম্ভুত
আরে ছি ছি! রাম রাম! বলো না হে বলো না
শুনেছ কি বলে গেল সীতানাথ বন্দ্যো
ট্যাঁশ গরু গরু নয়, আসলেতে পাখি সে
খাই খাই কর কেন এস বস আহারে

এই একধরনের ছন্দ-প্রয়োগের মধ্যেও যে নানা ধরনের ধ্বনিগত উপায় অবলম্বন করে বৈচিত্র্য সৃষ্টি করেছেন সুকুমার, সেগুলি হল:

১. পঙ্‌ক্তি ও পর্বের ভিন্ন বিন্যাস

২. মিলের সিলেব্‌ল সংগঠনের বৈচিত্র্য, বিশেষত অনুকার শব্দের ব্যবহার, বিচিত্র সিলেব্‌ল বিন্যাস।

৩. অন্তমির্ল ও অনুপ্রাস ব্যবহার। মনে রাখতে হবে, কবিতায় প্রত্যেকটি আলাদা-আলাদা করে যোগ করেননি সুকুমার, একটি কবিতার মধ্যেই এক বা এক প্রকরণকে আশ্রয় দিয়েছেন।

আগেই বলেছি সুকুমার ব্যাপকভাবে গ্রহণ করেছেন ৪-৪-৪-২/৩/৪ পর্ব বিন্যাসের পঙ্‌ক্তিকে এবং সরল কলাবৃত্তছন্দে তাঁর বৈচিত্র্য সৃষ্টির প্রয়াস অন্তত দলবৃত্তের তুলনায় কম। এই ছকের ব্যাপক প্রাধান্যের মধ্যে কোনো কোনো কবিতা প্রথম আলাদা হয়ে

আসে পঙ্‌ক্তি ও পর্বের, এবং সেই সঙ্গে মিলের ভিন্ন বিন্যাসে। যেমন উপরের পঙ্‌ক্তিগুলির সবই ৪-৪-৪-২/৩/৩ পর্ববিন্যাসকে গ্রহণ করেছে, কিন্তু দুটি দৃষ্টান্তে পঙ্‌ক্তি মাঝখানে ভেঙে দুটি লাইনে সাজানো হয়েছে, মূলত মিলের মাধ্যমে। "বাবুরাম সাপুড়ে" আর "প্যাঁচা আর প্যাঁচানি" দুটিতেই ৪-৩/৪x এবং ৪-৩/৪x[৫] ছক। এখানেই একই ছন্দের বাঁধুনির মধ্যেও কবিতা দুটির বিন্যাস "গালভরা হাসিমুখে চালভাজা মুড়ি" থেকে আলাদা হয়ে গেল। আবার "হুঁকো মুখো হ্যাংলা"তে প্যাটার্নটি নিলেন তিনি ৪-৩/৪x ৪-৩/৪x ৪-৪/৩y সাজিয়ে ত্রিপদীর পুনরাবৃত্তি নির্ভর:

| | | | |
|---|---|---|---|
| হুঁকো মুখো | হ্যাংলা | বাড়ী তার | বাংলা |
| ৪ | ৩ | ২+২ | ৩ |
| মুখে তার | হাসি নেই | দেখেছ | |
| ২+২ | ২+২ | ৩ | |
| শ্যামাদাস | মামা তার | আফিঙের | থানাদার |
| ৪ | ২+২ | ৪ | ৪ |
| আর তার | কেউ নেই | এছাড়া | |
| ২+২ | ২+২ | ৩ | |

এখানে আবার তাঁর সরল মাত্রাবৃত্তের বহুল গৃহীত রাজপথটি ছেড়ে নতুন একটি সরণি নির্মাণ করলেন তিনি। এইরকম সম্পূর্ণ একটি আলাদা সরণির নিদর্শন 'খাই খাই'-এর শেষ কবিতাটি—

চলে হন্ হন্ ছোটে পন পন
ঘোরে বন বন বাজে ঠনঠন্…ইত্যাদি—

এখানে ২-৪, ২-৪ করে অতি সুন্দর মাত্রা বিন্যাস করেছেন সুকুমার। দু মাত্রার প্রথম অংশটি অতিপর্ব, ৪ মাত্রার দ্বিতীয় অংশটি মূল পর্ব, এই পর্বে দুটি ধ্বন্যাত্মক ও দ্বৈত রুদ্ধদল ( closed syllable ) রাখা হয়েছে মাত্র, সর্বত্রই তার মিলভিত্তি হল 'অন্ অন্।'

'খাই খাই'-এর 'ডাক্তার ফক্টার/ইস্কুল মাস্টার' বাবুরাম সাপুড়ের ৪-৪/৩x ৪-৪/৩x ছকটিকে গ্রহণ করেছে, কিন্তু মাত্র দুটি পঙক্তিতে এতে মুক্তদল সাজিয়ে মিল দিয়েছে—'শ হুরে' আর 'লা হো রে'। অন্যত্র মিল দুটি করে রুদ্ধদল সাজিয়ে —CVCCVC[১] চেহারার—ছটফট/চটপট, পাস্তায়/রাস্তায়, সন্ধ্যায়/মন দ্যায়। শুধু যে-মিলের সিলেবুল সংগঠনে এই কবিতার ছন্দ সজ্জা "বাবুরাম সাপুড়ে" বা "প্যাঁচা আর প্যাঁচানি' থেকে আলাদা হয়ে যাচ্ছে তাই নয়, এর শুরুতে পর্বগুলিও দুটি করে রুদ্ধদলের—ডাক্-তার, ইস্-কুল। তৃতীয় পঙ্‌ক্তিতেও রুদ্ধ দলই শুধু আছে। অর্থাৎ "বাবুরাম সাপুড়ে"তে দল বিন্যাস শুরুতে যেখানে এই রকম—

মু-মু-রু[৮]
মু-মু-মু
মু-মু-রু
মু-মু-মু

রু-মু-মু

মু-মু-মু

মু-মু-রু

মু-মু-ম

সেখানে 'ডাক্তার ফাণ্টার'এর প্রথম চারটি পঙ্‌ক্তিতে দল বিন্যাস দাঁড়াচ্ছে—

| | |
|---|---|
| রু-রু | রু-রু |
| রু-রু | রু-রু |
| রু-রু | রু-রু |
| রু-মু-মু | রু-রু |

পদ্যবন্ধ একই ধরনের, কিন্তু দল বা সিলেবলের বিন্যাসে ছন্দের ও ধ্বনির অনুভব কীরকম আলাদা হয়ে যায় তা একদিকে "বাবুরাম সাপুড়ে" আর "প্যাঁচা আর প্যাঁচানি" এবং অন্যদিকে "ডাক্তার ফাণ্টার"এর তুলনা করলেই বোঝা যাবে। সত্যেন্দ্রনাথ দত্তও শুধু রুদ্ধদলের সাহায্যে একাধিক সরল কলাবৃত্তের কবিতায় স্পন্দন-সংঘাত তৈরি করেছেন, যেমন—"দূরের পাল্লা" ( ছিপখান তিন দাঁড় / তিনজন মাল্লা ) কিংবা 'পিয়ানোর গান' ( টুক্‌টুক্‌-তুলতুল ) এ। শুধু পঙ্‌ক্তি দৈর্ঘ্যের রকমফের নয়, মিল ও পর্বের দল-শরীরের ভিন্নতা।

'অন্যান্য কবিতা'র "বাবু"-তে আবার দল বিন্যাসের চেয়ে পঙ্‌ক্তিবিন্যাসকেই বৈচিত্র্যের মূল নির্ভর করে তোলা হয়েছে। তাতে পঙ্‌ক্তিবিন্যাস মাত্রা ও দলের হিসাব এইরকম—

| | | | | |
|---|---|---|---|---|
| মু-মু | মু-মু | মু-মু | মু-মু | ৪-৪ |
| রু-মু-মু | | মু-মু | মু-মু | ৪-৪ |
| মু-মু | মু-মু-মু | মু-মু-মু | মু-রু | ৪-৪-৪ |

সরল কলাবৃত্তের মধ্যে চতুর্মাত্রিক পর্ববিন্যাসেই সুকুমারের আগ্রহ ছিল বেশি। ছয় মাত্রার পর্ববিন্যাস লক্ষ করি গুটিকয়েক কবিতায়; 'অন্যান্য কবিতা'-র "আদুরে গোপাল"-এ, যেখানে বিন্যাস ৬-৬-৬-৫। 'খাই খাই'-এর "তৌজিয়ান" "আশ্চর্য" এবং "নিরুপায়"-এ। এগুলির মধ্যে পরের দুটি রচনা একটু প্রাচীন ধরনের, সুকুমার ক্রিয়াপদের সাধুরূপও ব্যবহার করেছেন এ দুটি কবিতায়—"লিখিল," "রাখিলাম" ইত্যাদি। কিন্তু "তৌজিয়ান"-এ পঙ্‌ক্তিতে পর্ববিন্যাস শুধু যে ৬-৬-৬-২ তাই নয়, এতে ওই ছ'মাত্রার পর্বে সেই 'খাই খাই'-এর শেষ কবিতার ধরনে আবার উপ-বিভাগ আছে ২+৪ মাত্রার, প্রথম দু'মাত্রা দু'টি মুক্ত-দল নির্ভর, পরবর্তী ৪ মাত্রা দুটি রুদ্ধ-দল নির্ভর, অধিকাংশ স্থলে। দ্বিতীয় অন্তর্মিলেরও নতুন ধরনের বিন্যাস করা হয়েছে, ৬ মাত্রার প্রতিপর্বের শেষেই মিল রয়েছে, যেমন—

'লাথি চারবার খেয়ে মার্জার ছোটে যার যার ঘরে।'

'অন্যান্য কবিতা'-র "আদুরে গোপাল"-এর বিন্যাস ৬-৬-৬-৫, এতেও অন্তত প্রথম দু'টি পর্বে অন্তর্মিল রয়েছে কোথাও কোথাও। 'অন্যান্য কবিতা'রই "বেজায়

খুশি-"তে পাই একটি বিরল ছক— ৭-৫x/৭-৫x।

অর্থাৎ আমরা দেখতে পাচ্ছি, অধিকাংশ সরল কলাবৃত্ত-নির্ভর কবিতায় ৪-৪-৪-২ ৩/৪ পর্ববিন্যাস গ্রহণ করলেও সুকুমার তা থেকে বেশ কিছু জায়গায় সরেও এসেছেন। সরে এসেছেন পঙ্‌ক্তির দৈর্ঘ্যে ও সজ্জায়, মিলের ও পর্বের দলগত সংগঠনে, অনুকার বা ধ্বন্যাত্মক শব্দের ব্যবহারে এবং অন্তর্মিল ও অনুপ্রাসের সংযোজনে। ধ্বন্যাত্মক শব্দ অবশ্য সুকুমারের হাতে রুদ্ধদলের অস্ত্রটিকেই শাণিত করেছে।

## তিন

আরো বহুলভাবে গৃহীত দলবৃত্ত ছন্দের ব্যবহারে এই সরে যাওয়ার চেহারাটি আরো বিচিত্র। ছেলেভোলানো ছড়ায় দলবৃত্তের যে প্রথাগত ছক তৈরি হয়েছে তা এই—

চাঁদ উঠেছে ফুল ফুটেছে কদমতলায় কে
হাতি নাচছে ঘোড়া নাচছে সোনামণির বে।

ধরনের অর্থাৎ মূলত ৪-৪-৪-১/২ ধরনের পর্ববিন্যাস—পঙ্‌ক্তি দৈর্ঘ ১৩ বা ১৪ মাত্রার। কিছু ব্যাতিক্রমও আছে—'আয়রে আয় টিয়ে, নায়ে ভরা দিয়ে' ইত্যাদির ৪-২/৪-২ সংগঠন যেমন, কিন্তু ৪-৪-৪-১/২ এর কাঠামোই ছড়ার প্রধান বন্ধ, প্রবোধচন্দ্র সেন যাকে বলেন পয়ারবন্ধ। এই পদ্যবন্ধের দলবৃত্তের কবিতা সুকুমার রায়ের অনেক আছে, পরপর কিছু প্রথম পঙ্‌ক্তি সাজিয়ে দিচ্ছি—

আর যেখানে যাও নারে ভাই সপ্তসাগর পার
গান জুড়েছেন গ্রীষ্মকালে ভীষ্ম-লোচন শর্মা
কল করেছেন আজবরকম চণ্ডীদাসের খুড়ো
ওই আমাদের পাগলা জগাই, নিত্যি যেথায় আসে
আজগুবি নয় আজগুবি নয় সত্যিকারের কথা
কেউ কি জানো সদাই কেন বোম্বাগড়ের রাজা
ও শ্যামাদাস, আয় তো দেখি, বসতো দেখি এখেনে

এই চেনা প্যাটার্নের মধ্যে নতুনত্ব যা দেখি তা প্রধানত মিলের সিলেব্‌ল সংগঠনে। কোথাও মিল একটিমাত্র রুদ্ধদলের বা CVC—পার/ (খবর) দার,—কোথাও তা একটি রুদ্ধদল ও মুক্তদলের শর্মা/বর্মা বা দুটি রুদ্ধদলের—'প্রাণপণ/ভনভন'; কোথাও তা তিনটি মুক্তদলের CV CV CV ধরনের; যেমন এখেনে/দেখে নে! কোথাও অন্তর্মিল এনেছেন 'চার পা তুলি-জন্তুগুলি।' 'জলের প্রাণী অবাক মানি'। কোথাও অনুপ্রাসের ছোঁওয়া দিয়েছেন 'গ্রীষ্মকালে ভীষ্মলোচন'।

'আবোল তাবোল' এ একেবারে প্রথম "অনামী" কবিতাটিতেই সর্বপ্রথম এই নিয়ত ৪-৪-৪-২ পঙ্‌ক্তি সজ্জার ছক থেকে সরে এলেন সুকুমার, তাকে বিস্তারিত করলেন ১৬ মাত্রার পংক্তিতে ৪-৪-৪-৪/৩ এর কাঠামোয়—"আয়রে ভোলা খেয়াল খোলা স্বপন

দোলা নাচিয়ে আয়।" এই যে মাঝখানে ভেঙে সিঁড়িভাঙার মতো করে সাজিয়েছেন, সেটাও ছড়ার ছন্দে একধরনের নূতনত্ব এবং প্রথম তিনটি পর্বে অন্তমিল দিয়েছেন, যার ফলে পঙ্‌ক্তির মিলের সংখ্যা দাঁড়িয়েছে, ৪x-৪x-৪x-৪y। এই বিস্তারিত ষোলো মাত্রার পঙ্‌ক্তিবন্ধনে, কিন্তু অন্তমিল না তৈরি করে করে লেখা হয়েছে "কি মুস্কিল" কবিতা, যার অবিস্মরণীয় শেষ লাইন,—"পাগলা ষাঁড়ে করলে তাড়া কেমন করে ঠেকাব তায়।" কিন্তু "কি মুস্কিল"-এ শেষে সমস্ত পর্বই ৪ মাত্রার, সেখানে প্রথম কবিতার অধিকাংশ অন্তিম পর্ব তিন মাত্রার। "আহ্লাদী" কবিতাটিতে যেমন। কিন্তু তাতে মিলের ছক একটি রুদ্ধদল ও দুটি মুক্তদল নিয়ে তৈরি হয়েছে—CVC CVCV ধরনে—"আল্-হা-দি/পাল্-লা-দি," "চোখ বুঁজে নোখ গুঁজে" ইত্যাদি। এই রকমই বন্ধের কবিতা "কাঁদুনে" "ভয় পেয়ো না," খাই খাই-এর "হরিষে বিষাদ" পালোয়ান আবার ৪-৪-৪-৪ এর ছকে আর একটি অতিরিক্ত মাত্রাকে ধরেছে। যেমন ধরেছে 'অন্যান্য কবিতা'র "নূতন বৎসর," "বুঝবার ভুল।" কিন্তু ৪-৪-৪-৩ ছকে আছে 'খাই খাই'-এর "বিষম চিন্তা" "অবুঝ," "নাচের বাতিক।" 'অন্যান্য কবিতা'র "গ্রীষ্ম"তে ৪-৪-৪-৪ ছক, কিন্তু এর পঙ্‌ক্তি সংগঠনে প্রতি পর্বেই মিল—

সর্বনেশে গ্রীষ্ম এসে বর্ষ শেষে রুদ্রবেশে
আপন ঝোঁকে বিষম রোখে আগুন ফোঁকে ধরার চোখে

পঙ্‌ক্তি দৈর্ঘ্যের দিক থেকে ভিন্নতম যে ছক সুকুমার খুব বেশি ব্যবহার করেছেন সেটি হল ৪-৪-৪-৪। নিচের প্রতিনিধিত্বসূচক পঙ্‌ক্তিগুলি দেখলেই তা বোঝা যাবে—

শুনতে পেলাম পোস্তা গিয়ে
এই দুনিয়ার সকল ভাল
শিব ঠাকুরের আপন দেশে
"এক যে রাজা"—"থাম না দাদা"
এক যে ছিল সাহেব তাহার
ওরে ছাগল বলত আগে
সান বাঁধা মোর আঙিনাতে
ঠাকুরদাদার চশমা কোথা?
এক যে ছিল রাজা (থুড়ি)
পুব গগনে রাত পোহাল
কারো কিছু চাই গো চাই
বুড়ো তুমি লোকটা ভালো

এই পঙ্‌ক্তির কাঠামোতে কতরকম বৈচিত্র্য এনেছেন তা অনুসন্ধান করা যাক। "সৎপাত্র"-তে তাঁর মিল জোড় পঙ্‌ক্তিতে, কিন্তু ঠিক পরের কবিতা "ভালরে ভাল"-তে একেবারে প্রথম পঙ্‌ক্তির "দেখছি ভেবে অনেক দূর"-এর সঙ্গে মিল পাচ্ছি বাইশটি

পঙ্‌ক্তিরওপারে অবস্থিত সর্বশেষ লাইন "পাউরুটি আর ঝোলাগুড়" এর মিল—এরকম দুরাশ্বয়ী মিলের নিদর্শন আর কোথাও নেই বললেই চলে, গানের ধুয়ার দুরত্বের সঙ্গে এর তুলনাই চলে না।

কিন্তু মাঝখানের ঐ বাইশটি পঙ্‌ক্তির মিলের চরিত্রটি কীরকম? এখানে দেখছি প্রত্যেকটি পঙ্‌ক্তির শেষে আছে ভাল কথাটি। কিন্তু যেহেতু একই কথার হুবহু পুনরাবৃত্তি আক্ষরিক অর্থে মিল নয়, 'ভাল'কে আমরা 'অতি মিল'[৯] বলতে পারি। আসল মিলের বাহন 'ভাল'-র আগে যে কথাটি আছে সেইটি—

এই দুনিয়ার সকল ভাল
আসল ভাল নকল ভাল
সস্তা ভাল দামীও ভাল
তুমিও ভাল আমিও ভাল

দলবৃত্ত ছন্দে সুকুমার রায়ের মত কারিগরি আর বৈচিত্র্য সৃষ্টি আর কোনো বাঙালি কবি করেন নি, এমন-কী সত্যেন্দ্রনাথ দত্তও নয়। রবীন্দ্রনাথ বেশ খানিকটা করেছেন, কিন্তু এই লেখকের ধারণা বাংলা কবিতায় দলবৃত্তের অধিরাজ সুকুমার-ই।

## চার

কোথাও কোথাও সুকুমারের ছন্দ ব্যবহারে দু একটি স্খলন (!) লক্ষ করা যায়। যেমন অন্যান্য কবিতার ছড়া: 'ছিটে ফোঁটা'র শেষ চার লাইনের ছড়াটি—

রং হল চিড়েতন সব গেল ঘুলিয়ে,
গাধা যায় মামাবাড়ি টাকে হাত বুলিয়ে,
বেড়াল মরে বিষম খেয়ে/চাঁদের ধরল মাথা,
হঠাৎ দেখি ঘরবাড়ি সব/ময়দা দিয়ে গাঁথা।

এর প্রথম দু'লাইন সরল কলাবৃত্তে, শেষ দুলাইন দলবৃত্তে। হয়তো এ দুটি আলাদা ছড়াই অনবধানে একটি ছড়া হিসাবে ছাপা হয়েছে। 'খাই খাই'-এর "পরিবেষণ" কবিতায় আবার প্রথম দু'লাইন দলবৃত্তের, বাকি সব লাইন মিশ্র কলাবৃত্তের চেনা ৮-৬ ছকে রচিত। এগুলি সম্ভবত সচেতন ভাবেই করেছেন সুকুমার, কারণ যে-সময়ে এসব কবিতা লিখছেন তখন তাঁর ছন্দের হাত সম্পূর্ণ তৈরি।

কাজেই শেষ পর্যন্ত যেটা ছন্দ রসিকের কাছে উজ্জ্বল হয়ে বেরিয়ে আসে, সে হল তাঁর ছন্দের প্রচলিত ছককে নানাভাবে ভাঙবার চেষ্টা। যে ছন্দকে তিনি খুব কম ব্যবহার করেছেন, তাতে ইচ্ছে করেই তিনি বিশেষ মনোযোগ দেননি, কিন্তু দলবৃত্তে ও সরল কলাবৃত্তে তাঁর উদ্ভাবন অল্প নয়। কবিতা থেকে কবিতা তার বস্তুবিন্যাসেই যথেষ্ট আলাদা হয়ে যায়, তা সত্ত্বেও বস্তুর মেজাজ ও বলবার বিভঙ্গ অনুযায়ী সুকুমার প্রথাগত ছন্দপঙ্‌ক্তিসজ্জা ও স্তবকের বন্ধকে ওলটপালট করেছেন, বিশেষত দলবৃত্তের তিনি বহু নতুন ছক তৈরি করেছেন। ফলে বাংলা ছন্দের রূপকার হিসাবেও তাঁর মর্যাদা কম নয়, রবীন্দ্রনাথ ও সত্যেন্দ্রনাথের সঙ্গেই তাঁকে জায়গা দিতে হবে।

## টীকা ও সূত্রনির্দেশ

১. আমরা প্রবোধচন্দ্র সেনের 'নূতন ছন্দ পরিক্রমা'-র (আনন্দ পাবলিশার্স ১৯৮৫) পরিভাষা গ্রহণ করেছি। দলবৃত্ত হল আমরা যাকে ছড়ার ছন্দ হিসাবে জানি; সরল কলাবৃত্ত হল পুরানো পরিভাষায় মাত্রাবৃত্ত, আর মিশ্র কলাবৃত্ত হল তথাকথিত পাঁচালির ছন্দ বা পয়ার ত্রিপদীর ছন্দ।

২. আনন্দ পাবলিশার্স প্রকাশিত সত্যজিৎ রায় ও পার্থ বসু সম্পাদিত 'সমগ্র শিশু সাহিত্য' (১৩৮৩)

৩. দ্রঃ 'সমগ্র শিশু সাহিত্য' (১৩৮৩) ১৬৬ পৃঃ

৪. তদেব

৫. অর্থাৎ প্রথমে চারমাত্রা তারপর তিনমাত্রা এবং তিনমাত্রার শেষ সিলেবলে মিল। মিলের চিহ্ন x বা y। x একরকমের মিল y আরেকরকমের মিল।

৬. 'সমগ্র শিশুসাহিত্য' ১৬২ পৃঃ

৭. C হল ব্যঞ্জন V হল স্বরধ্বনির প্রতীক। CV হল মুক্তদলের চিহ্ন CVC রুদ্ধদলের। [মুক্তদল স্বরে শেষ হয়, যেমন-যা, খা, নে; রুদ্ধদল শেষ হয় ব্যঞ্জনে বা অর্ধস্বরে, যেমন আন্, দ্যাখ, বই, খায়, ইত্যাদি।]

৮. মু = মুক্তদল, রু = রুদ্ধদল

৯. 'অতি-মিল' বিষয়টির জন্য দ্রষ্টব্য বর্তমান লেখকের 'গদ্যরীতি পদ্যরীতি' ১৯৮৫ (সাহিত্যলোক) ৫৩ পৃঃ



# 'অ্যাবসার্ড' সাহিত্য দর্শন ও সুকুমার রায়

## বিমল মুখোপাধ্যায়

আলবেয়ার ক্যামু তাঁর Le Mythe de Sisyphe ( The Myth of Sisyphus ) গ্রন্থে অবিশ্বাস ও সহায়-সম্বলহীনতায় গড়া একালের এই জীবনের মূল্যসম্পর্কে মন্তব্য করেছিলেন—যুক্তি দিয়ে যে জগতের কার্য-কারণের সম্পর্ক বিশ্লেষণ করা যায় তা যতই ত্রুটিপূর্ণ হোক তা আমাদেরই পরিচিত জগৎ। কিন্তু যে-জগতে মানুষ অকস্মাৎ তার সমস্ত মোহ ও আনন্দ হারিয়ে ফেলেছে, সেখানে সে নিজেকে মনে করে একজন বহিরাগত। এই নির্বাসন বাস্তব না হলেও জীবন প্রত্যয়ের মূলে তা বাসা বাঁধে বলে তার যন্ত্রণার হাত থেকে মুক্তি নেই, কারণ সে যেমন হারিয়ে বসে তার পুরাতন মাতৃ-ভূমির স্মৃতি, তেমনি সে আশাহত তার ভবিষ্যৎ-জীবন সম্পর্কেও। মানুষের সঙ্গে তার জীবনের এই বিচ্ছিন্নতার বেদনা থেকে জন্ম নেয় অ্যাবসার্ডিটি-র বোধ।···সাহিত্যের জগতে 'অ্যাবসার্ড' শব্দের প্রবর্তক ক্যামু 'হাস্যকর' অর্থে শব্দটি ব্যবহার করেন নি।

প্রথার কারাগারে বন্দী মুক্তিকামী ও সত্যসন্ধানী মানুষ জীবনের সার্থকতা সন্ধান করতে গিয়ে মাঝে মাঝে প্রত্যাশিতকে প্রাপ্তির আনন্দে উল্লসিত হয়ে পড়ে। তাই মোহাবচ্ছেদের পর পুনর্বার চলে সত্যসন্ধানের শুরু এবং পুনর্বার নতুন ভ্রমকে আলিঙ্গন। এই চক্রকের হাত থেকে দার্শনিক পন্থায় নয়, বাস্তবিক পন্থায় মুক্তি কোথায়? জ্ঞানাঞ্জনশলাকা যদি ধর্মগুরু ব্যবহার না ক'রে করেন কোন বাণীসাধক তাহ'লে তাঁকে তির্যকপন্থী হতে হয়। সরলভাবে যা উপদেশাত্মক এবং সেই কারণে বিষতিক্ত, তির্যকপথে তার মর্মকে স্পর্শ করে, বোধকে সজাগ করে এবং হয়ত বা

সত্যপথের ইঙ্গিত দেয়। একদা গালিভারের লেখক সুইফট সেই পন্থা নিয়েছিলেন, লুইস ক্যারল নিয়েছিলেন 'অ্যালিস ইন ওয়াণ্ডারল্যাণ্ড'-এ. এবং সদৃশ না হলেও বঙ্কিমচন্দ্র তাঁর 'কমলাকান্তের দপ্তর'-এ ও 'লোকরহস্য'-এ। লুইস ক্যারল পেয়েছিলেন টেনিয়েল-এর মত অসাধারণ ব্যঙ্গচিত্রীকে। বিচিত্রের জগতে ভ্রাম্যমাণ শিশুচিত্তকে অ্যালিসের লেখক ক্যারল এবং টেনিয়েল যথাক্রমে রসে ও রূপে মাতিয়েছিলেন। কিন্তু সুইফট অথবা বঙ্কিম বুদ্ধিমান বয়স্ককে পৃথিবীটাকে নির্বোধের সাদাচোখে নয়, বিশ্লেষণী দৃষ্টিতে পর্যবেক্ষণ করতে বলেছিলেন। সুতরাং নিরুদ্দেশের পথে কাগজের ভেলা ভাসিয়ে তার গতিপথের দিকে ভাবালুদৃষ্টি ব্যবহার করেন নি তাঁরা। কঠোর বাস্তবই তাঁদের রচনায় এসেছিল অসম্ভব বা উদ্ভটের ছদ্মবেশে। রবীন্দ্রানুজাত সুকুমার রায়-এর রচনাগুলিও তাই। একই দেহে ক্যারল এবং টেনিয়েল হলেও সুকুমার রায় শিশুপাঠ্য সাহিত্য রচনা করেন নি। তাঁর রচনার মর্মস্পর্শে সক্ষম তিনিই, যিনি সজাগ, বুদ্ধিমান ও পরিণত। সুকুমার যদি একান্তই শিশুপ্রিয় হওয়ার সাধনা করতেন, তাহ'লে তাঁকে 'নন-সেন্স' ক্লাব গঠন অথবা 'রাগ বানানো'র চেষ্টা করতে হত না। শিশুদের জগতে 'সেন্স' ই বা কী এবং 'রাগ' ই বা কী? অন্ততঃ এই দুটি ব্যাপার প্রমাণ করে যে, সুকুমার রায়ের রচনাগুলি মোহাচ্ছন্নদের পক্ষে সর্বনাশা এবং সত্যান্বেষীদের পক্ষে জ্ঞানাঞ্জনশলাকা সদৃশ।

ইংরেজিতে যে সব রচনাকে 'অ্যাবসার্ড' অভিধা দেওয়া হয়, আলব্যের ক্যামু যার স্পষ্ট ব্যাখ্যা দিয়েছিলেন, সেই 'অ্যাবসার্ড'কে সুকুমার রায় সাহিত্যিক রূপ দিলেন য়ুরোপের শিল্প-সাহিত্যের জগতে অ্যাবসার্ডিস্ট-আন্দোলন গড়ে ওঠার আগে। 'অ্যাবসার্ডিস্ট'দের প্রাচ্যদেশীয় নেতা তিনি ন'ন, অথবা ন'ন এই আন্দোলনের পথিকৃৎ। কিন্তু মোহমুক্ত সত্যসন্ধানী শিল্পী হিসেবে 'অ্যাবসার্ডিস্ট'দের বক্রপন্থাই হল তাঁর অবলম্বন। বিজ্ঞানের বুদ্ধিমান ছাত্র সুকুমার বিলেত গিয়েছিলেন পিতার ইচ্ছায় ফটোগ্রাফির কলাকৌশলে সুপণ্ডিত হতে। পিতা উপেন্দ্রকিশোর তাঁর নিজের কাজের সূত্রে পেনরোজের পত্রিকার সঙ্গে পরিচিত ছিলেন। ঐ পত্রিকার সম্পাদক মি. গ্যাম্বলের চিঠি নিয়ে সুকুমার লণ্ডনের 'L. C. C. School of Photo-Engraving and Lithography'তে বিশেষ ছাত্র হিসেবে কাজ আরম্ভ করলেন। তাঁর দেশে ফেরার আগেই 'সন্দেশ' পত্রিকা প্রকাশিত হয়েছিল। দু'বছর পর ১৯১৫ তে উপেন্দ্রকিশোরের মৃত্যু হলে ভাই সুবিনয়ের সঙ্গে সুকুমার পৈতৃক কর্মকাণ্ডের দায়িত্ব গ্রহণ করলেন, কাজের সঙ্গে আমোদ-প্রমোদ মিশিয়ে নিলেন, জাগিয়ে তুললেন ব্রাহ্ম যুবসমিতিকে। বিশ্বের দরবারে রবীন্দ্রনাথ তখন উচ্চাসনে অধিষ্ঠিত। আর আটবছর বয়সে যিনি প্রথম কবিতা রচনায় হাতেখড়ি দিয়েছিলেন সেই সুকুমার 'সন্দেশ'-এর পৃষ্ঠায় 'রাগ বানানো'র ইচ্ছে নিয়ে আত্মপ্রকাশ করলেন। ফ্যানটাসি-র যাদুতে আবালবৃদ্ধকে মজালেন, কিন্তু দুটি উজ্জ্বল চোখের তিরস্কার মিশিয়ে দিলেন ব্যাধিহর Sugar coated ওষুধের মত।

## দুই

সুকুমার রায়ের শিল্পের জগৎ প্রচলিত পদ্ধতির নিরিখে 'অচেনা', 'অজানা', উদ্ভটের জগৎ। কিন্তু শিল্পতত্ত্ব সম্পর্কে সুকুমার রায় তাঁর 'বর্ণমালাতত্ত্ব' গ্রন্থে যে-বোধ ও সূক্ষ্ম বিচারশক্তির পরিচয় দিয়েছেন তা পাঠককে মুহূর্তে বিচলিত করে দেয়, কারণ স্রষ্টা ও তাত্ত্বিকের মধ্যে বৈপরীত্য অতি স্পষ্ট হয়ে ওঠে। 'আবোল তাবোল' এবং 'হ্যবরল'-এর সুকুমার যে শব্দ ও অর্থের অদ্বৈত সিদ্ধি সম্পর্কে একটি স্পষ্ট তত্ত্বভিত্তিতে আশ্রিত ছিলেন তা ভাবতে বিস্ময় জাগে। 'শব্দকল্পদ্রুম" এ যে সুকুমার রাত কেটে যাওয়ার মত সাধারণ ব্যাপারকে 'খ্যাঁশ্ খ্যাঁশ্ ঘ্যাঁচ্ ঘ্যাঁচ্' বলে বিশেষিত করেন, মনের নৃত্যকে বোঝান 'ধেই ধেই ধিণ্‌তা' প্রভৃতি ধ্বন্যাত্মক শব্দ দিয়ে এবং পরীক্ষায় অকৃতকার্য বালকের বাড়ির মানুষ ও প্রতিবেশীদের প্রতিক্রিয়াকে বক্তব্যানুযায়ী ছবিতে ধরেন, সেই সুকুমার রায়কে বিচিত্রের পরীক্ষক খেয়ালরসের লেখক মনে হয়। কিন্তু 'ভাষার অত্যাচার'-এ তিনিই যে পাণ্ডিত্যপূর্ণ মন্তব্য করেন তার সঙ্গে ফ্যানট্যাসির জগতের মানুষটির মিল কোথায়!

> ভাষা যে নিজের অর্থগৌরবেই সত্য, একথা ভুলিয়া সে যখন কেবলমাত্র শব্দগৌরবে বড় হইতে চায়, তাহার অত্যাচার অনিবার্য। চিন্তা কোনোদিনই শব্দের দ্বারা নিঃসন্দেহরূপে ও সম্যকরূপে ব্যক্ত হইতে পারে না।

শব্দ ও অর্থের সম্পর্ক কি নিত্য? শব্দের বাচ্যার্থ এবং লক্ষণাগত অর্থকে অতিক্রম করে ব্যাঙ্গার্থই কি প্রাধান্য পায় না? এসব নিয়ে পণ্ডিতসমাজে বিতর্ক দীর্ঘকালের। নবম-দশম শতকেই ভারতীয় ধ্বনিবাদী আলংকারিকেরা কাব্যের ব্যঙ্গার্থের মহিমা প্রতিষ্ঠিত করেছিলেন। কিন্তু তাঁরাও কি 'হাঁসজারু', 'বকচ্ছপ', 'গরুগা' শব্দের গভীরে তলিয়ে যেতে সম্মত হতেন? কোন শব্দ ব্রহ্মবিদ্ কবিই 'জল্লাদের' সঙ্গে 'আহ্লাদে'র মিলটা মানতেন না। 'ফুটোস্কোপ' এবং 'আকাশের গায়ে নাকি টক্‌টক্ গন্ধ' কোন প্রকৃতিস্থ কবির মাথাতেই আসত না। সুকুমার যে শব্দের সামর্থ্য ও বক্তব্য প্রকাশের ক্ষমতাকে যথেষ্ট বাড়িয়ে দিয়েছিলেন তাতে সংশয় নেই। ভাষা যে বক্তব্যকে প্রকাশ করে পাঠককে বোধ ও বোধির জগতে উত্তীর্ণ করে দেয় এবং পাঠক হৃদয়ে সঞ্চারিত হয়ে তাঁর মনে ভিন্ন জগৎ রচনা করতে পারে তা সুকুমার রায় নির্ভুল দেখিয়েছেন। তাঁর পদ্যের ভাষার বিরাট এক অংশই তো Absurd; অন্তত: দৈনন্দিনতার মধ্যে বা অভিধানের মধ্যে লভ্য নয়। এই ভাষা বোধের চারদিকে দেওয়াল দিয়ে একটি জগৎ গড়তে চেষ্টা করে না, বরং চতুর্দিক উন্মুক্ত করে দেয় পাঠকের চৈতন্যের স্বচ্ছন্দ বিহারের জন্য। এভাষা অভিধানের ভাষা তো নয়ই, অনেকক্ষেত্রে সাহিত্যের ভাষাও নয়। অথচ কবি-সাহিত্যিক তাঁর স্বরাজ্যে সম্রাট হলেও একটা 'ফর্ম' বা 'রূপ' তাকে মানতেই হয়। কিন্তু সুকুমার এ ব্যাপারে অনিয়ন্ত্রিত স্বেচ্ছাবিহারের পক্ষপাতী। এ ভাষাকে কেন বলা হবে না Absurd language? মানুষের জীবনের ভাবনাগুলো সরলরেখায় সুসজ্জিত হয়ে আসে না, জীবনের ভাষাও

স্থানভেদে কালভেদে ভিন্ন, পরিচিত ভাষাতে আসে নিত্যনতুন dimension। অথচ নিত্য বিবর্তনশীল হয়েও ভাব ও ভাষা দাবি করে চিরন্তনতার উচ্চমূল্য। তাই সুকুমার রায় দুটোকেই আঘাত করলেন। 'হযবরল'-এর ব্যাকরণ শিং-কে আমরা ভুলতে পারি না। সে বলে, 'আমি খুব চমৎকার ব্যা করতে পারি, তাই আমার নাম ব্যাকরণ, আর শিং তো দেখতে পাচ্ছ।' ছাগ-নন্দনের এই দাবি বৈয়াকরণদের কিঞ্চিৎ ক্লিষ্ট করবেই। অথচ 'ক্যারলের পত্র'-এ ধীর প্রশান্ত লেখক উত্তম পুরুষে লেখেন :

> আমি সম্প্রতি আবিষ্কার করেছি যে বাঙলাদেশে কেউ ব্যাকরণ পড়ে না এবং পড়তে জানে না। অর্থাৎ আমাদের দেশে রসবোধ ছাড়াও আর একটি বোধের বিশেষ অভাব আছে, সেটা ঐতিহাসিক বোধ নয়, সেটা হচ্ছে মুগ্ধবোধ। ব্যাকরণের মধ্যে তাঁরা মাল এবং মশলার পার্থক্য বোঝেন না। ব্যাকরণের মধ্যে তাঁরা ভাষাতত্ত্বের মশলা দেখেন, কিন্তু ইতিহাসের মাল দেখতে পান না।

ব্যাকরণ সম্পর্কে আমাদের একটা প্রচলিত সংস্কার আছে। সেখানে 'মশলা'টাই প্রধান স্মৃতির ধারণ-শক্তির উপরেই তার বলপ্রয়োগ। সুতরাং ব্যাকরণ শিং-এর বিদ্রূপ করার উপযুক্ত কারণ নিশ্চয়ই আছে। ব্যাকরণের সনাতন পণ্ডিতি রীতিতে সুকুমার রায়ের আস্থা ছিল না। ভাষা কাব্য-সাহিত্যের সারাংশ, কিন্তু বিদ্বানেরা তাকে কতকগুলি নিয়মের বশীভূত করে স্বতন্ত্র বিদ্যাচর্চার ক্ষেত্রে পরিণত করে উপেক্ষা করেছেন ভাষার ঐতিহাসিক ও সামাজিক তাৎপর্য। সুকুমার একেই বলেছেন 'ইতিহাসের মাল'। Socio-Linguistic বলতে যে বিদ্যাচর্চাকে বোঝায়, সুকুমার রায় অবশ্যই তার কথা বলেন নি। অথচ এই প্রবন্ধ রচনার প্রায় সমকালে ফার্দিনান্দ দ্য স্যস্যুর ভাষাতত্ত্ব আলোচনার জগতে একটি নতুন দিক নির্দেশ করেছিলেন। তাঁর নিজের ভাষাপ্রসঙ্গে সুকুমার রায় বললেন :

> আমার কোনো কোনো সমালোচক বলেন যে, আমার ভাষাটা খুব প্রাঞ্জল নয়। তার অর্থবোধ হয় এই যে, আমার লেখা পড়লে তাঁদের প্রাণটা জ্বলে কিন্তু জল হয় না।

'প্রাঞ্জল' শব্দটি নিয়ে Pun করলেন সচেতন Satirist সুকুমার। মানুষের প্রতি প্রীতিবশত অপরকে Satire করার বাসনা Satirist-এর থাকে, কিন্তু সুকুমারের সবকিছুর মূলে ছিল নানাবিধ অসংগতিবোধের যন্ত্রণা ও রাগ বানানোর ইচ্ছা।

## তিন

জীবনে—ভাবনায় ও কর্মে—বিচিত্র যে অসংগতি তাকে সুকুমার রায় তাঁর নাটকে, গদ্যে ও পদ্যে রূপ দিয়েছেন নতুন পদ্ধতিতে। রবীন্দ্র ভাবিত রোমান্টিক যুগের নাগরিক সুকুমার তাঁর পরিপার্শ্বের মধ্যেই ব্যতিক্রম হয়ে আত্মপ্রকাশ করলেন। বিশ শতকের নতুন বিজ্ঞান, নতুন দার্শনিক সিদ্ধান্ত তাঁর চরিত্রের স্বাভাবিকতার পথেই প্রবেশ করল তাঁর সাহিত্যকর্মে। বিশ শতকে বিজ্ঞানী প্লাঙ্ক ও আইনস্টাইন বলেছিলেন, 'apart from the experiences of the subjects there is nothing, nothing, bare nothingness.' ব্যক্তির উপলব্ধিগত সত্যই যখন চূড়ান্ত সত্য তখন নির্বিকল্প

সত্য বলে তো কিছুই নেই। এই শতকের নতুন নাট্যরীতির প্রবর্তকেরা—Absurdist রা প্রচলিত ট্রাজেডি ও কমেডির রীতি ও আদর্শ বদল করে দিলেন। গতানুগতিক নাটক থেকে Absurd নাটকে প্রভেদ ঘটল কয়েকটি বিষয়ে :

১) সনাতন পদ্ধতির নাটকের চরিত্রগুলি নাট্যকারদের দ্বারা সুপরিলক্ষিত এবং সচেতন উদ্দেশ্যাভিমুখী। এই নতুন রীতির নাটকের চরিত্রগুলি যেমন খুব পরিচিত নয়, তেমনি তাদের উদ্দেশ্য অস্পষ্ট।

২) সনাতন পদ্ধতির নাটকের পাত্র-পাত্রীর সংলাপ সুসংগঠিত, কিন্তু অ্যাবসার্ড নাটকের সংলাপ অর্থহীন বাজে কথা।

৩) প্রথানুগত নাটকের কাহিনী আদ্যন্ত সুগ্রথিত, কিন্তু অ্যাবসার্ড নাটকের সূত্রপাত যে-কোন ক্ষেত্র থেকে এবং সমাপ্তিও অনির্দিষ্ট জগতে।

৪) অ্যাবসার্ড নাটকের নাট্যকার পাঠক ও দর্শকের মনে এই বোধ জাগিয়ে দেবে যে, 'the dignity of man lies in his ability to face reality in all its senselessness ; to accept it freely, without fear, without illusion, and to laugh at it.'

মোটকথা, অ্যাবসার্ড নাট্যকারেরা, যাঁরা ছিলেন মূলতঃ অ্যাবসার্ড দর্শনের শিল্পরূপ দাতা, তাঁরা প্রত্যেকেই সচেতন শিল্পী, কিন্তু প্রথানুগত নয়। ফলে তাঁদের রচনায় বহু সময় এসে যায় ভাষাগত অসংগতি, ঘটনাগত আপাত অর্থহীনতা। সমাজের নিয়ম মেনেও অ্যামিডি-কে কেন অনিচ্ছাসত্ত্বেও স্ফীত উত্তরীমান মৃতদেহের সঙ্গী হতে হয়েছিল? 'Rhinoceros'-এর ডেইজি এবং বেরেঞ্জার ছাড়া আর সকলে কেনই বা রূপান্তরিত হল গণ্ডারে? আরাবেল অদ্ভুত যুক্তি কিভাবে তুলে দেন বারাঙ্গনার মুখে ধর্মের নির্দেশ যেহেতু প্রতিবেশীর প্রতি সদয় হওয়া অতএব কেন সে নিজের দেহ অপরের কাছে তুলে ধরবে না? সমাজের চলিত নিয়ম এবং বিশ্বাসকে আঘাত করলেই তাকে 'উদ্ভট' মনে হয়। ফ্রানৎস কাফ্কা-র 'জোসেফকে' জ্যোৎস্নারাতে দু'জন নির্বাক ঘাতকের হাতে যখন প্রাণ বিসর্জন দিল তখন কি জানত তার অপরাধটা কী এবং কার কাছে? বিচার হচ্ছে অথচ আসামীর কৈফিয়ত দেওয়ার নেই। সুতরাং কাফকা-র Metamorphorsis-এর নায়ক গ্রেগোর সামসা যখন বিরাট এক পোকায় পরিণত হয় তখন চমক জাগে না। কী তফাৎ একটা বোধহীন মানুষের সঙ্গে কুকুরের এবং গণ্ডারের?

পাশ্চাত্ত্যের নাট্যকার-ঔপন্যাসিক-গল্পকার প্রচলিত ছক ভেঙে যে পথে বিচরণ শুরু করেছিলেন তার পিছনে Absurd দর্শন ছিল সক্রিয়; তাই ফর্ম-এও তাঁরা এনেছিলেন চলিত রীতির ব্যতিক্রম। কেন তাঁরা ফর্ম ভাঙছেন তারও কারণ ব্যাখ্যা করেছিলেন বিভিন্ন সুযোগে। কিন্তু ছকভাঙ্গা ছন্দ ও ভাষার রূপদক্ষ সুকুমার রায়ের শিল্পচেতনায় যে ছিল এক আশ্চর্য সুমিতিবোধ তা যেন তাঁর তাত্ত্বিক সত্তার সঙ্গে স্রষ্টা সত্তার বৈপরীত্য ঘোষণা করে। ব্যাপারটা আসলে তা নয়। অ্যালবি প্রমুখ Absurdist-দের মত সুকুমারের তত্ত্বোচ্চারণও তাঁর Logical Sense প্রমাণ করে; সেখানে কোন Non-sense utterance নেই। যেমন :

শিল্পীর মনের ভাবটিকে রক্ষা করিতে হইলে এরূপ একটা 'মিথ্যা'র আশ্রয় লওয়া ভিন্ন আর গত্যন্তর ছিল না। শিল্পের হিসাবে অত্যুক্তিটা যথার্থ ভাবসম্মত সুতরাং এক্ষেত্রে সত্যসম্মত।

'মিথ্যা' বলতে এখানে যে অতিশয়োক্তি বা Exaggeration বোঝানো হয়েছে, সুকুমার রায় শিল্পী হিসেবে তার সাধক ছিলেন, প্রচলিত অর্থে 'মিথ্যা'র নয়। Realism বলতে লোকে যা বোঝে তা যে শিল্প সাধনার প্রতিবন্ধক তাত্ত্বিক-সুকুমার তা ভালোভাবেই জানতেন। শিল্পের Reality যে স্বতন্ত্র ব্যাপার, Exaggeration-এর সঙ্গে তার কোন বিরোধ নেই, এমন কি প্রাত্যক্ষিক সত্যের সঙ্গেও নয় তা বুঝেই সাহিত্যের রাজদরবারে যার প্রবেশাধিকার ছিল না, ছিল চিরকালের শত্রুতা, সেই 'ফটোগ্রাফি'কে সুকুমার দিলেন শিল্পের মর্যাদা। সতর্ক প্রাজ্ঞ তাত্ত্বিকের মত 'অতিশয়োক্তি' এবং 'অতিকথন'-এর পার্থক্য তিনি চমৎকার বুঝিয়ে দেন এই বলে :

অতিরিক্ত কথা বলাটাও একপ্রকারের অত্যুক্তি এবং কাব্যের ন্যায় শিল্পেও তা নিন্দনীয়।

'হযবরল' হয়ে যাওয়া জীবনটার মানুষগুলো যখন 'আবোল তাবোল' বকে তখন সুকুমার তাঁর বিদ্রূপের জ্ঞানাঞ্জনশলাকা ব্যবহার করেন জাগতিক নিয়মকানুন সব ভেঙে। সেগুলি 'অতিশয়োক্তি' হতে পারে, 'অতিকথন' নয়। কাফকা যদি লিখতে পারেন ছিল মানুষ হল বিকটাকার পোকা, ইওনেস্কো ভাবতে পারেন ছিল মানুষ হল গণ্ডার অথবা জ্যান্ত মানুষের চেয়ে মড়া মানুষের বার বেশী, তাহ'লে সুকুমারের বেড়াল রুমাল হতে পারে চন্দ্রবিন্দুও হতে পারে। হিজিবিজবিজের এধার ওধার চতুর্দশ পুরুষের সবার নামই "হিজিবিজবিজ" কেবল শ্বশুরের নাম বিস্কুট। মহাকবি বলেছিলেন, নামে কী আসে যায়! তবে তাঁর মনে পড়েছিল গোলাপের উপমান। কিন্তু সুকুমার বেছে নিলেন এমন নাম যা হাসির ধূম ছুটিয়ে প্রজ্ঞাবান নামীদের কানটি মর্দন করে দিল। জাগতিক হিসেব নিকেশ তালগোল পাকিয়ে গেল যখন দেখা গেল 'সাত দুগুণে ১৪, বয়স ২৬ ইঞ্চি, জমা আড়াই সের, খরচ ৩৭ বৎসর'। প্রচলিত আইন কানুনের দুরবস্থা এমন করে আর কে লিখেছেন ?

শিবঠাকুরের আপন দেশে,
আইন কানুন সর্বনেশে!
কেউ যদি যায় পিছলে পড়ে
প্যায়দা এসে পাকড়ে ধরে,
কাজির কাছে হয় বিচার—
একুশ টাকা দণ্ড তার ॥১

এই শিবঠাকুরটি কে ? আর তাঁর দেশটাই বা কোথায় ? এ যে ইংরেজ-শাসিত জননী ভারতভূমি তা বুঝতে কষ্ট হয় না। কাফ্‌কা-র 'জোসেফকে' জানতই না তার অপরাধটা কী ? ক্যামু-র মিউরসল্টও কি সত্যিই অপরাধী ছিল ? নাই বা হোক তারা অপরাধী। কিন্তু আইন যখন আছে, আসামীও আছে, আইনের জন্যই আসামী

আইন বাঁচাতে গেলে আসামী বানাতে হবে। সুকুমারও একুশে আইন-এর নির্বিচার শাস্তির নিষ্ঠুরতা নিয়ে যেমন ব্যঙ্গ করেছেন, তেমনি আইন ব্যবস্থার Absurdityও চোখে আঙুল দিয়ে বুঝিয়ে দিয়েছেন:

> প্যাঁচা গম্ভীর হয়ে বলল, 'সবাই চুপ কর, আমি মোকদ্দমার রায় দেব।' এই বলেই কানে-কলম-দেওয়া খরগোশকে হুকুম করল, 'যা বলছি লিখে নাও: মানহানির মোকদ্দমা, চব্বিশ নম্বর। ফরিয়াদী-সজারু। আসামী-দাঁড়াও। আসামী কই?' তখন সবাই বলল, 'ঐ যা! আসামী তো কেউ নেই।' তাড়াতাড়ি ভুলিয়ে-ভালিয়ে নেড়াকে আসামী দাঁড় করানো হল। নেড়াটা বোকা, সে ভাবল আসামীরাও বুঝি পয়সা পাবে, তাই সে কোনো আপত্তি করল না।

হুকুম হল—নেড়ার তিনমাস জেল আর সাতদিনের ফাঁসি। আইনের নির্দেশ, বয়স ও খরচের unit, ন্যায়-অন্যায় সবই তো মানুষের তৈরি এবং দীর্ঘকালীন বলে সত্য বলে স্বীকৃত। কিন্তু জীবনের তথাকথিত মূল্যবোধ গোলমাল হয়ে গেলে 'অতিকথন' বর্জন করে সাহিত্যিক অতিশয়োক্তির শৈল্পিকপন্থা অবলম্বন করতে পারেন বৈকি! শব্দের যে-অর্থ অভিধানে মেলে তাই যে শেষ কথা নয় তা তো পণ্ডিতেরা বলে গিয়েছেন অনেক আগে। সুতরাং আভিধানিক অর্থও প্রচলিত unitগুলোর মতই নাও মান্য হতে পারে। ক্ষতি কি যদি জুতোর নাম হয় অবিমৃষ্যকারিতা, ছাতার নাম প্রত্যুৎপন্নমতিত্ব, গাড়ুর নাম পরমকল্যাণ-বরেষু, কাকের নাম কাক্কেশ্বর কুচকুচে অথবা দ্রিঘাংচু হয়?

চার

য়ুরোপীয় অ্যাবসার্ডিস্টদের একটা প্রচণ্ড জ্বালা ছিল, প্রতিবাদ ছিল, প্রথা ভেঙে নতুন দিনকে স্বাগত জানানোর সদর্থক বাসনা ছিল। নইলে এডওয়ার্ড অ্যালবি 'Transatlantic Review' পত্রিকার মুখপাত্রের কাছে বলতেন না 'the responsibilily of the writer is to be a short of demonic social critic to present the world and people in it as he sees it and say 'Do you like it? If you don't like it change it?' সমকালের সামাজিক প্রথার অনেক কিছুই সহ্য করতে পারেন নি সুকুমার। তাঁর 'হুঁকো মুখো হ্যাংলা' এবং 'রামগরুড়ের ছানা'রা হামেশাই ঘুরে বেড়ায় বাঙলাদেশের সমাজে। 'ট্যাঁশ গরু' যে গরু নয় 'আসলেতে পাখি সে।'—তাকে দেখতে পাওয়া যায় 'হারুদের অফিসে এবং তাও তো নয় চেহারাখানাও তার চেনা-চেনা ঠেকে: চোখ দুটি ঢুলু ঢুলু, মুখখানা মস্ত,/ফিট্‌ফাট্ কালোচুলে টেরিকাটা চোস্ত।' মোটকথা সে সাগরপারের সাহেব নয়, তাহলে চুল কালো হত না, সে ইঙ্গ-বঙ্গ পরিবারের কুলাঙ্গার। সুকুমার প্রাণভরে রাগ বাণিয়েছেন এই 'রামগরুড়' এবং 'ট্যাঁশ গরু'দের নিয়ে। অর্থকৌলীন্যই যে একালের সামাজিক মানুষের প্রথম ও শেষ কথা এই general truth বা সাধারণ সত্য যেমন দীর্ঘ অভিজ্ঞতার সঙ্গে যুক্ত তেমনি তা যে কতটা নিষ্ঠুর ও নিদারুণ কাফকা-র 'Metamorphorsis'-এর গল্পকায়

বুঝিয়ে দিলেন ঠিক বিপরীত কোণ থেকে জীবনের উপর আলোকপাত করে। Absurd কে 'উদ্ভট' এবং 'অর্থহীন' বলে যাঁরা এর ঐতিহাসিক অস্তিত্বটুকুমাত্র স্বীকার করেন তাঁরা ভুলে যান যে Absurd-এর মূলে আছে একটি দার্শনিক ভিত্তি। এই দর্শন অন্যান্য দর্শনের মতই সত্যান্বেষী। পার্থক্য এইখানে যে, এই দর্শনের বৈশিষ্ট্য হল সত্যকে দেখা কিন্তু দর্শনীয়কে উল্টো করে দেখা। নইলে অ্যালবি বলতেন না যে, এই সমাজের বিধিব্যবস্থা যদি পছন্দ না হয়, তাহ'লে 'change it'—একে বদল কর। শ্রীযুক্ত অনুপম মজুমদার তাঁর 'সময়ের আয়নায় আবোলতাবোল' শীর্ষক দীর্ঘ গবেষণা নিবন্ধে কিছু সত্যের দিকে আমাদের দৃষ্টি আকর্ষণ করেছেন। 'আবোলতাবোল'-এর চরিত্রগুলি কতটা সমকালীন তা বিস্তারিত আলোচনা করে তিনি লিখছেন ঃ

> আবোলতাবোলের ছবিটাই অধিকতর বাস্তব। প্রথমটা ভয় পেলেও স্বল্পকালের মধ্যেই একদল 'দেশপূজ্য,' যাঁরা মণ্টেগু সাহেবের দেওয়া স্বরাজের মন্ত্রী হওয়ার স্বপ্নে মশগুল তাঁরা কিন্তু লাটসাহেবের 'অনুমত্যানুসারে' ও 'সুনির্দিষ্ট' পদ্ধতিতে 'কংগ্রেসী দরখাস্তবৃত্তি'তে অটল থাকলেন।[৩]

পুনশ্চ ঃ 'একুশে আইন' এবং 'হযবরল'-এর শেষ কিস্তি—বিচার দৃশ্য—সন্দেশের একই সংখ্যায় প্রকাশিত হয়। আইন ও বিচার ব্যবস্থার প্রতিটি স্তরের ফাঁকা অসারতাটুকু চূড়ান্তভাবে উন্মোচিত হয়েছে 'হযবরল' এই দৃশ্যে, যেখানে আসামী এবং সাক্ষী যোগাড় হয় পয়সা দিয়ে, বিচারক ঘুমোয় আর উকিল আইনের 'মস্ত একটা বই দিয়ে আস্তে আস্তে' পিঠ থাবড়ে মক্কেলকে সান্ত্বনা দেয়।'[৪]

অনুপমবাবু যথেষ্ট যুক্তি দিয়েই প্রমাণ করেছেন যে, সুকুমার রায় নিছক খেয়াল রসের কবি ছিলেন না, ছিলেন absurd পন্থী সত্যান্বেষী। শ্রীযুক্ত প্রদ্যুম্ন ভট্টাচার্য প্রাজ্ঞ ও সুলেখক। তিনি এ বিষয়ে ভিন্ন মত প্রকাশ করেছেন ঃ[৫]

> সুকুমার রায়ের সঙ্গে অ্যাবসার্ডবাদীর মিলের চেয়ে গরমিলই ঢের বেশি। দর্শনে সাহিত্যে নাটকে 'অ্যাবসার্ড' বলতে বোঝায় ঃ অর্থহীন উদ্দেশ্যরহিত। এ এক বোধ, যার উদ্ভব অস্তিত্বের তীব্রতম সংকট থেকে। দ্বিতীয় মহাযুদ্ধের পরে পশ্চিম জগতের বিশেষ পরিস্থিতি এই সংকটবোধের অব্যবহিত পটভূমি।

'অ্যাবসার্ড' বলতে বোঝায় 'অর্থহীন', 'উদ্দেশ্যরহিত'- এতো অ্যাবসার্ড-এর আভিধানিক অর্থ। কিন্তু বিশ্বযুদ্ধোত্তর কালের বিশ্বাসহীন প্রেমহীন জগতে সংকটময় পরিস্থিতিতে যখন কোন 'art form'-এর উদ্ভব হয়েছে, তখন কি তা 'অর্থহীন' বা 'উদ্দেশ্যরহিত' হতে পারে? শিল্প-সাহিত্যে যাকে 'ননসেন্স' বলি তা কি প্রচলিত অর্থে 'ননসেন্স'? যখন 'ফর্ম'-এর মধ্যে আর্ট-এর দাবি নিয়ে কোন রচনা আত্মপ্রকাশ করে তখন তাকে 'অর্থহীন' বলা যায় না। মানুষের কোন্ কর্মটি উদ্দেশ্যরহিত? মনীষী মার্কস হিসেব করেই সিদ্ধান্তে এসেছিলেন, কথার ঝোঁকে নয়। অ্যাবসার্ড-এরও উদ্দেশ্য থাকে, বক্তব্যের অর্থ থাকে। তার প্রমাণ হিসেবে অ্যালবি-র কথা আগেই উল্লেখ করেছি। আর একটি ঘটনাও উল্লেখ্য। ১৯৫৭-এর ১৯-এ নভেম্বর তারিখে

সান্‌ফ্রান্সিসকো অঞ্চলের চৌদ্দশ দণ্ডিত অপরাধীর সম্মুখে স্যামুয়েল বেকেট-এর 'ওয়েটিং ফর গোডো' যখন অভিনীত হয়েছিল তখন তারা কেউ বলেছিল 'Godot is Society' কেউ-বা বলেছিল 'He is the outside' অথচ ১৯৫৫ নাগাদ লণ্ডনের সুশিক্ষিত নাট্যমোদীদের কাছে এই নাটক ছিল অস্পষ্ট এবং অর্থহীন বাক্‌জাল বিস্তারের নমুনা মাত্র। বেকেটের উক্ত নাটক তারপর একসময় বিশ্বজয় করল। বিশ্বজয় করেছিল সুইফট অম্লমধুর 'গালিভারের ভ্রমণবৃত্তান্ত' এবং শিশুচিত্তজয়ী ফ্যানটাসির দৃষ্টান্ত 'আজব দেশে অ্যালিস'। বিশ্বাস করি, 'হযবরল' এবং 'আবোল তাবোল' যদি ইংরেজিতে লেখা হত তাহ'লে দেশ বিদেশের সুচতুর গবেষকরা দেখতেন দেশের আইন, মাননিরূপণের 'একক,' বিদেশী শাসকদের অত্যাচার, স্বদেশীদের অনুকরণপ্রিয়তা, ভণ্ডামি, নির্বুদ্ধিতাপ্রসূত আত্মতুষ্টি প্রভৃতি বিচিত্র ব্যাপার সমাজবীক্ষকের কোন্‌ জায়গা থেকে সুকুমার রায় পর্যবেক্ষণ করেছিলেন। অভিনবপদ্ধতিতে দেখাটাই একজন শিল্পিকে স্বাতন্ত্র্য দেয়। সঙ্গে যদি যুক্ত হয় অভিনব পদ্ধতির লেখা তাহ'লে কী দাঁড়ায়! এখানেই শেষ নয়। লেখার সঙ্গে যদি সন্ধি করে রেখা-তাহ'লে? তাহ'লে সেই 'ননসেন্স ক্লাব' ও 'মণ্ডা ক্লাবে'র শ্রদ্ধেয় সদস্যটি লুইস ক্যারল ও টেনিয়েলকে এক হাতে ধ'রে অন্যহাত সুইফট-এর দিকে বাড়িয়ে কি দ্রুত পদক্ষেপে চলে আসেন নি বেকেট-ইওনেস্কো-অ্যালবি-আরাবেল-এর জগতের দিকে?

বেকেটের জন্ম ১৯০৬-এ, জাঁ জেনের ১৯১০-এ, ইওনেস্কো-র ১৯১২ তে, আদামভের ১৯১৩-তে, আরাবেলের ১৯৩২-এ। এ'রা সকলেই সুকুমারের অনুজাত। সুকুমারের বয়স যখন আঠারো সেই সময় জাঁ পল সার্ত্র-এর জন্ম। এ'রা তথাকথিত জীবনরস-রসিকদের রোমান্টিক স্বপ্নমগ্নতার বিরোধিতা করেছিলেন। কিন্তু সে তো মৃত্যুকে ভালোবেসে নয়। জীবনকে অধিকতর ভালোবেসে। অ্যালবি-র 'The American Dream'-এ মার্কিনী জীবনকে নিষ্ঠুর বিদ্রূপ করা হয়েছে, 'The Zoo Story' তে আছে বুর্জোয়া সুখভোগের অর্থশূন্যতার প্রতি কটাক্ষ, আরাবেল-এর 'The Automobile Graveyard'-এ বারাঙ্গনাবৃত্তির প্রতি সমর্থনের ছলে সনাতন ধর্মধ্বজীদের আঘাত হানার বাসনা এবং 'The Two Executioners'-এ সনাতন নীতির মানদণ্ডে গোলমাল পাকিয়ে চোখ খুলে দেওয়ার প্রচেষ্টা। সার্ত্র-এর 'The Respectable Prostitute' কি চোখ খুলে দেয় নি? সুতরাং অ্যাবসার্ডিস্টরা উদ্দেশ্যহীন এবং তাঁদের বক্তব্য অর্থহীন, একথা মানা যায় না। অনুরূপ কারণেই দেশ-কালের প্রেক্ষাপটে অর্থবহ হয়ে ওঠে—'মুগুর আমার হাল্‌কা এমন মারলে তোমার লাগবে না।' এই আহ্বানের মোলায়েম ভদ্রতা নিমেষে দূর হয়ে আসল রূপ প্রকাশ পেল 'অভয় দিচ্ছি, শুনছ না যে, ধরব নাকি ঠ্যাং দুটো?' তারপরই চরম পরিণতির হুঙ্কার: 'বসলে তোমার মুণ্ডু চেপে বুঝবে তখন কাণ্ডটা।' বেনিয়াটোলার পালোয়ানের বর্ণনায় কবির 'রাগ বানানো'র চেষ্টা হয়ত নেই, কিন্তু বিজ্ঞান-শিক্ষার যে-প্রস্তাব দেওয়া হয়েছে "মুণ্ডুতে ম্যাগনেট ফেলে, বাঁশ দিয়ে রিফ্লেক্ট ক'রে/ইঁট দিয়ে ভেলসিটি কষে দেখি মাথা ঘোরে কি না ঘোরে'—মোটেও সস্তা non-sense-এর যথেচ্ছাচার নয়। সবচেয়ে ভালো

লাগে 'পাঁউরুটি আর ঝোলা গুড়'—এমন কথা শুনলে কৌতুক উচ্ছ্বসিত হয়ে ওঠে, কিন্তু চমক লাগে যদি পরামর্শ মেলে 'কাগজের রোগী কেটে আগে কর মক্স।' এমন সাপকে ডাণ্ডা মেরে ঠাণ্ডা করার পালোয়ানি করতে ইচ্ছে হয় যে 'করে নাকো ফোঁসফাঁস মারে নাকো ঢুশঢাশ।' মনে হয় আমাদের স্বরাজসাধনের মধ্যে সুকুমার দেখেছিলেন 'ছায়াবাজি'র খেলা এবং ইংরেজের দেওয়া মিথ্যা প্রতিশ্রুতিকে বলেছিলেন 'খুড়োর কল,' গলাবাজ বক্তৃতাবাজ দেশসেবকদের বলেছিলেন ভীষ্মলোচন শর্মা যাকে ঠাণ্ডা করতে লেগেছিল একটি মাত্র 'পাগলা ছাগলের গুঁতো।' সুকুমারের এই উদ্ভট পরিকল্পনাগুলোকে Visualize করতে সাহায্য করেছিল তাঁর অসামান্য ছবিগুলো। কবিতা ও ছবির Aesthetics বৈধ মতেই তো কিছু ভিন্ন। কবিতা বাঙ্ময়, ছবি নির্বাক; যদিও ইঙ্গিতগর্ভ শৈল্পিক language উভয় আর্টফর্মেই বিদ্যমান। সুকুমারের ক্ষেত্রেও কবিতার ভাষা ও ছবির ইঙ্গিত অর্থগৌরবেই গৌরবান্বিত হয়েছিল। দ্বৈতাদ্বৈতবাদীদের অর্থহীন বিতর্কে যে-মাথাওয়ালা মানুষগুলো সময় নষ্ট করে, তাদেরই গড়া 'সাম্যসিদ্ধান্ত' সভায় কাঁচা কচু শ্রীমান ভবদুলাল অসামান্য দক্ষতায় ভালোমানুষের মত অকপট ভঙ্গিতে সংহারকের ভূমিকায় অবতীর্ণ হয়েছিলেন। অনুপ্রাসের চাবুক আছড়ে পড়ছে 'চলে চটপট চকিত চরণ চোঁচা চম্পট নৃত্যে'। শব্দ ও অর্থে জটপাকানো 'অবাক জলপান'-এ এবং 'তেজীয়ান'-এ কেমন যেন সব গোলমাল হয়ে যায়। 'তেজীয়ান'-এর তেজ কোথায় গেল যখন বাবুমশায় 'ঝাড়ুবর্দার হারুসর্দার'-এর বালতিতে লাথি মেরে শেষকালে 'বুঝি ঠ্যাং যায় খোঁড়া ল্যাংচায় দেখে ভ্যাংচায় ছেলে'? বচন সর্বস্ব বিদ্যেবোঝাই বাবুমশায় নৌকায় চেপে ঝড়ের মুখে পড়ে যখন জানলেন তিনি সাঁতার জানেন না, তখন মূর্খ মাঝি-র নরম কথার তীব্র চাবুক ঝলসে উঠল 'তোমার দেখি জীবনখানা ষোলো আনাই মিছে।' 'ইস্কুলের গল্প'-এর দাশু 'পাগলা'। কিন্তু তার কাণ্ডকারখানায় শিক্ষাজীবীদের কাছাকোচা সামলে নিতে হয়েছে। যাঁরা বিদ্যাদানের চেয়ে নিদ্রাদেবীর সাধনায় অধিক সিদ্ধকাম অথচ শাসনের মুহূর্তে রক্তচক্ষু যমদূত সদৃশ সেইসব শিক্ষকদের সন্ত্রস্ত করে দেয় সুকুমারের বেত্রাঘাত। 'হিঘাংচু' হয়ত 'কাক্কেশ্বর কুচকুচে'-এর আত্মীয়। কিন্তু কাক্কেশ্বরের বেশ তথাকথিত পাণ্ডিত্য ছিল। আর 'হিঘাংচু'-র একটিমাত্র ডাক ব্যাখ্যা করতে গিয়ে বিদ্বজ্জনের যে বিভ্রাট তা তথাকথিত পাণ্ডিত্যের absurdity ছাড়া কী! বেচারা 'অসিলক্ষণ পণ্ডিত'! পুরাতত্ত্ববিদরাও বাদ যান নি।—"চন্দ্রখাই বলল, 'এ জন্তুটার নাম দেওয়া যাক চিল্লানোসরাস্'। ছক্কড় সিং বলল, 'উ বাচ্চাকো নাম দেও, বেচারাথেরিয়াম।"……"আমাদের ছাপাখানার একটা ছোকরা ঠাট্টা করে বলল, 'আপনি কোন থেরিয়াম?' আর একজন বলল, 'উনি হচ্ছেন গপ্পথেরিয়াম—বসে বসে গপ্প মারছেন।"[৬]

৫

সন্দেহ নেই, সুকুমারের অজস্র রচনায় মজা আছে, স্রেফ কৌতুক আছে, কিন্তু যেখানে পাঠকের কৌতুকের মৌতাত বেশ জমে ওঠে, সেখানেই অকস্মাৎ ভৌতিক চড়—

সম্মুখে দাঁড়িয়ে বিস্ফারিত উজ্জ্বল দুটি চোখের মালিক সুকুমার রায়, যিনি তাঁর স্বল্প আয়ুষ্কালে ( ৩৬/৩৭ বছর ) বাঙালীদের ঝিমিয়ে পড়তে দেন নি রোমান্টিকতার আফিঙ খেয়ে। তাঁর দেখার চোখ ছিল, ফটোগ্রাফীতে বস্তুর অন্তর্নিহিত সৌন্দর্য আবিষ্কারের প্রচেষ্টা ছিল, চিত্রজগতে কিউবিজম্‌ ফিউচারিজম ও সমকালীন অন্যান্য আন্দোলনের বক্তব্য সম্পর্কে স্পষ্ট ধারণা ছিল। তাঁর নান্দনিক ভাবনা এই বিশ্বাসের কেন্দ্র থেকে চ্যুত হন নি যে. 'শিল্পের হিসাবে অত্যুক্তিটা যথার্থ ভাবসঙ্গত, সুতরাং এক্ষেত্রে সত্যসঙ্গত।" ভারতীয় শিল্পের স্বভাবধর্ম ও শিল্পের সংজ্ঞা নিয়ে অর্ধেন্দ্রকুমারের সঙ্গে তাঁর মতানৈক্য ঘটেছিল। কিন্তু তাঁকে ছড়ার শিল্পী, কবি, চিত্রকর যিনি যাই বলুন, nonsense-এর স্রষ্টা বলুন অথবা বলুন অ্যাবসার্ডিস্ট, সুকুমারও বলতে পারতেন বিশেষণে কী আসে যায়! সুকুমার শিল্পতত্ত্ব সম্পর্কে তাঁর এই মূল সিদ্ধান্ত-ভিত্তি থেকে সরে আসেন নি কখনও :

> রিয়ালিজম শিল্পের মূল ভিত্তি, আইডিয়ালিজমে তাহার ব্যক্তিত্বের বিকাশ, এবং উভয়ের সমন্বয়ে তাহার পূর্ণ সফলতা।[৭]

গর্কি-র সঙ্গে তাকে তুলনা করছি না কিন্তু সুকুমারের এই কথাটা পড়তেই মনে পড়ে গেল গর্কি-র কথাটা :

> ...'in great artists realism and romanticism seem to have bliended ?'

'রিয়ালিজম' ও 'রোমান্টিসিজম' কে সব বড় শিল্পীই মেশাতে চেষ্টা করেন, সফলও হন অনেকে, কিন্তু তন্দ্রাচ্ছন্ন মনে যে 'ফ্যানটাসি'র জগৎ জন্মে তাকে রোমান্স-এর ভিয়েনে চড়িয়ে সাহিত্যের Reality সৃষ্টি করতে পারেন কত জন? সেই সংখ্যাল্পদের অন্যতম রূপে অবশ্যই সুকুমার রায়ের নাম উচ্চারণ করতে হয়।

১. একুশে আইন / আবোল তাবোল।
২. হ য ব র ল।
৩. অনুপম মজুমদার / ...প্রস্তুতি পর্ব। পৃ: ৬৭
৪. ঐ
৫. প্রস্তুতি পর্ব। পৃ: ১৭৯
৬. 'হেশোরাম হুঁশিয়ারের ডায়েরি' / সন্দেশ, বৈশাখ-জ্যৈষ্ঠ : ১৩৩০।
৭. বর্ণমালাতত্ত্ব...



# সুকুমার জগত

সুকুমার রায়ের কবিতায় কৌতুকের উপকরণ হয়ে এসেছিল হেড আফিসের বড়বাবু, পোস্তা থেকে সংবাদ পেয়ে ছুটে আসা মানুষটি যে পাত্র হিসাবে গঙ্গারামের যোগ্যতার বিবরণ দিয়ে যায়, গ্রীষ্মকালে কালোয়াতি গান গাওয়া ভীষ্মলোচন শর্মা, দ্রুতগতিতে চলবার প্রেরণা যোগাবার আজব কল-বানানো চণ্ডীদাসের খুড়ো, ছায়ার সঙ্গে লড়াই করা পাগলা জগাই, চিকিৎসার জন্য শিশিভর্তি ছায়া তৈরি রাখা ছায়াতত্ত্ববিদ, বাবুরাম সাপুড়ের কাছ থেকে নির্বিরোধ সাপ চেয়ে রাখা মানুষজন, কাগজের রোগী কেটে হাত মক্সো করা হাতুড়ে ডাক্তার, খাবার পাহারা দেওয়া কাণ্ডজ্ঞানহীন মানুষ, পঞ্চভূতের মূলে বা প্রপঞ্চময় বিশ্বতরুর শিকড়ে জমা রস বা বস্তুপিণ্ড কীভাবে সূক্ষ্ম থেকে স্থূলেতে পরিণত হয় সে সব তত্ত্ব আলোচনা বলতে চাওয়া বুড়ো বা শুনতে না চাওয়া শ্যামাদাস, রামধনুর রঙ পাকা নয় এই জেনে কাজ ফেলে যারা রামধনু দেখতে থাকে সেই লোকেদের উপর চটে যাওয়া খুঁত ধরা বুড়ো, বাবুদের ছেলেদের দাঁত দেখা গেলে ঢাক ঢোল কাঁশি বাঁশি করতাল বাজিয়ে ধুমধাম করে ভয়ে ভ্যাবাচাকা পাইয়ে দেয় যে বাবুর পার্ষদগণ। এই তালিকায় যুক্ত করা যায় শিবঠাকুরের আপনদেশের বিধায়ক-গণকে যাঁরা একুশে আইন জারী করেন। যুক্ত করা যায় বাংলানিবাসী হুঁকো মুখো হ্যাংলাকে যে শরীরের মধ্যখানে বসা মাছি মারবার ল্যাজ পাচ্ছে না বলে নিতান্ত চিন্তিত অথচ যার ডান দিকে বাঁ দিকে দুদিকে দুটি ল্যাজ আছে।

এদের সঙ্গে চলে আসে বোম্বাগড়ের রাজা রাজমন্ত্রী রাজার খুড়ো রাজার পিসি রাণী বা রাণীর দাদা। সর্দি হলে ডিগবাজি খাওয়া লোক, জ্যোৎস্না হলে চোখে

আলতা দেওয়া লোক অথবা লেপমুড়ি দেওয়া ওস্তাদ, মাথায় ডাকটিকিট মারা পণ্ডিত, পাল্লা দিয়ে গায়ের জোরে গিটকিরি দেওয়া বা তবলা বাজানো মানুষ এরাইবা কৌতুকের উপকরণ হিসাবে কম কিসে। চলতে ফিরতে জীবনে এমন মানুষও আমরা দেখি যারা ঝগড়া করে মারামারির উপক্রম হবার মুহূর্তে দাদা বলে শেকহ্যাণ্ড করে শোধবোধ করে সব মিটিয়ে নেয়। জীবনের কৌতুক খুঁজতে চারপাশে একটু তাকাতেই কত উপকরণ! জ্যোতিষীর কাছে হাত দেখিয়ে বিপর্যস্ত নন্দ গোঁসাইয়ের মত লোকও তো কম দেখিনা। তাছাড়া একটু বাড়িয়ে বললেন যে মানুষ কৌতুকের উপকরণ হয়ে ওঠে তার উদাহরণও তো অজস্র। স্বদেশী জিনিস বানাবার নানান ফর্মুলাওয়ালা [ বই বা 'হাজার জিনিস'-এর মতো ] কেতাবের মধ্যে পাগলা ষাঁড় তাড়া করলে রক্ষা পাবার উপায় খুঁজে না পাওয়া মানুষ, নীলকালি গুলে কপকপ মাছি ধরে গিলে ফেলা, দুধভাত ফেলে শিলনোড়া খেতে চাওয়া, প্লেট দিয়ে শিশিবোতল ভাঙা, মোমবাতি দেশলাই চোষা ডানপিটে ছেলে, ঊনিশমন ওজনের ষষ্ঠীচরণ ফুটস্কোপ দিয়ে ঘিলুর ভেজাল মাপা বিজ্ঞানী এদের মিছিল চলেছে তাঁর কবিতাগুলিতে।

এ তালিকা থেকে হাসির রসের দুটো ধারা বেরিয়ে আসে।

প্রথম ধারা উদ্ভূত হয় যে মানুষগুলিকে নিয়ে তাদের মধ্যে আছে রামধনুর রঙ পাকা নয় বলে অভিযোগ আনা খুঁতখুতে বুড়ো বা বাংলা নিবাসী হুঁকোমুখো হ্যাংলা বা হাসতে মানা রামগরুড়ের ছানা অথবা জ্যোতিষীর কাছে হাত দেখাবার পর ভবিষ্যতের ফাঁড়ার ভয়ে সম্পূর্ণ বিপর্যস্ত নন্দ গোস্সাইয়ের মত মানুষ। এরা চিরকালের বা এদের যে কোনও কালেই ফেলা যায়। দ্বিতীয় ধারাটি প্রবাহিত হয় যাদের নিয়ে তাদের মধ্যে আছে চিকিৎসাবিদ্যায় রপ্ত হওয়ার জন্য কাগজ কেটে হাত মকসো করা হাতুড়ে ডাক্তার বা চণ্ডীদাসের খুড়ো বা ফুটস্কোপ দিয়ে মগজের খুলির ভেজাল মাপা বিজ্ঞানী। এদের অস্তিত্ব একালেই।

এই মানুষগুলি যে হাসির উপকরণ হয়ে উঠতে পারল তার কারণ এই মানুষগুলির চরিত্র স্বভাব ভাবনা আচরণের মধ্যে দৃশ্যত অসঙ্গতি আছে আর সবাই জানেন হাসির মূলকথা হল অসঙ্গতি। কখনও মানুষের স্বভাবজ বা প্রকৃতিগত অসঙ্গতির জন্য তা চিরকালীন কখনও তা এ কালের বা ঊনবিংশ শতাব্দীর দ্বিতীয়ার্ধ বা বিংশশতাব্দীর প্রথমার্ধের টানাপোড়েনজাত অসঙ্গতির জন্য একাল বা সমকাল সম্ভব। একদল লোক চিরকালই হাসির পাত্র সে খুঁতধরা বুড়ো হোক বা রামগরুড়ের ছানাই হোক-আর একদল লোক হাসির পাত্র হয়ে ওঠে একালে জন্ম নেওয়ার সূত্রে। চণ্ডীদাসের খুড়োকে পাই একাল বলেই ( আজব কল )। এমন কি একাল বলেই প্রপঞ্চময় বিশ্বতরুর শিকড়ে রস জোগাবার তত্ত্ব বলা মানুষটিকেও পাই। ঊনবিংশ শতাব্দী থেকে হিন্দুধর্মের সূক্ষ্মতত্ত্ব প্রকাশ ও ব্যাখ্যা করার অসাধারণ প্রবণতার জন্যই তার আবির্ভাব সম্ভব হয়েছিল। রবীন্দ্রনাথ হিং টিং ছট কবিতার মধ্যে এই প্রবণতাকেই ব্যঙ্গ করেছিলেন আর এঁকেছিলেন গৌড়ীপণ্ডিতকে।

সুকুমারের কবিতায় সেই সমালোচনা নেই যা দিয়ে এক একটা শ্রেণীর বিরুদ্ধে বিদ্বেষ বিদ্রূপের চাবুক হানা যায়। এসব কবিতা পড়তে পড়তে উদ্ভট অসঙ্গতিতে হেসে ফেলি আমরা, রাগ করতে পারি না কারণ মনে পড়ে যায় এই অসঙ্গতির মধ্যেই তো বাস করি আমরা। তবু উদ্ভটের আতিশয্য তাঁর কবিতাতেই বেশি, গল্পে অতটা নয়।

রোদে রাঙা ইঁটের পাজার উপরে জামা কাপড় এঁটে ঠোঁঙাভরা বাদাম ভাজা হাতে যে রাজা বসে থাকেন তার কল্পনাটিই উদ্ভট। তিনি শ্লেট ধরে হিসাব করতে বসেন যে সমস্যার তা হল নেড়া কবার বেলতলাতে যায়।

রাজা যখন প্রশ্নের উত্তর পান নেড়া বেলতলাতে যায় 'হরেদরে হয়তো মাসে নিদেন পক্ষে পঁচিশবার' তখন আমরা নতুন করে হেসে ফেলি। হাসি এই জন্য যে বেলতলাতে নেড়া একবারের বেশি যেতে পারে না যেতে সাহস করে না এটা প্রবাদের জ্ঞান হিসাবে আমাদের জানা থাকলেও কোন কেতাবে সে কথা কোথাও লেখা থাকে না। রোগা ভিস্তিওয়ালা যে বেলতলায় নেড়াকে দেখতে পায় সে বেলতলা তো বিশেষ কোনও জায়গার নাম এবং নেড়া তো হলেও হতে পারে যে কোনও বালকের নাম—মাথা মুড়িয়ে ফেলা যে কোনও লোকমাত্র নয়। রাজার অত উদ্বেগ, শ্লেট হাতে অত গণনা, অত ঘটা, অত চিন্তা যেন সবার মনে সঞ্চারিত হয়ে যায়—কিন্তু তাঁর প্রশ্নের সঙ্গে ভিস্তিওয়ালার উত্তরের কোনও মিল থাকে না। পাঠকেরা এই অমিলটাকে বুঝে তৎক্ষণাৎ হেসে ফেলে। ইতোমধ্যে কিন্তু আরও অনেক কাণ্ড ঘটেছে, সেগুলিও মজা পাবার পক্ষে যথেষ্ট। যেমন রাজার রাঙা ইঁটের পাঁজার উপরে বসা—এই জায়গাটা বেছে নেওয়াটাই ছিল উদ্ভট ব্যাপার! রাজার ঠোঙা ভরা বাদাম ভাজা খাওয়াটাই অপ্রত্যাশিত কিন্তু মজার ব্যাপার হল রাজা তা খাচ্ছেন কিন্তু গিলছেন না। ঝাঁ ঝাঁ রোদে তিনি বৃষ্টি নামাতে হাঁকছেন! সবাই উদ্বিগ্ন হয়ে জিজ্ঞাসা করে রাজার চিন্তার কারণ কি? তারা লক্ষ করে রাজার রাঙামুখ এমন পানসে যে মনে হয় তা যেন 'তেলেভাজা আমসি'। রাজার মুখের এ রকম পরিণতির উপমা অপ্রত্যাশিত অথচ প্রজাদের উদ্বেগটা যে প্রকৃত তাতে সন্দেহ থাকে না। সবচাইতে কৌতুককর লাগে রাজার সম্পর্কে বলতে গিয়ে কোনও সম্ভ্রমার্থক বিশেষণ বা ক্রিয়ারূপ তারা ব্যবহার করে না সোজাসুজি উদ্বিগ্ন হয়ে জিজ্ঞাসা করে 'রাজা বুঝি ভেবেই মোলো'। এমন লোক রাজার পাশে থাকে যাদের রাজার পাশে থাকবার কথা নয় যেমন রোগা এক ভিস্তিওলা। সে রাজার নিরাপত্তা বাহিনীর ধার ধারে না—নিরাপত্তা বাহিনী থাকেও না রাজার—নিরাপত্তা বাহিনী থাকে না সেই রাজার যাকে প্রজারা ভালবাসে। সে ঢিপ করে বাড়িয়ে গলা প্রণাম করল দু পায়ে তাঁর। সে অনায়াসে বলে দেয় 'এতে আর গোল হবে কি নেড়াকে তো নিত্য দেখি আপন চোখে পরিষ্কার।'

৩

সুকুমার রায়ের সব গল্পগুলিতে কিন্তু এতটা উদ্ভট আতিশয্য নেই। তাঁর বেশির

ভাগ গল্প তুলনায় অনেক স্নিগ্ধ অনেক সরল। কবিতায় যে অর্থহীনতার বা nonsense-এর জগৎ প্রকাশিত হয় গল্প লেখার সময় সুকুমার রায় সর্বদা সেই অর্থহীন উদ্ভট বা nonsense-এর জগৎ প্রকাশ করার দিকে যান নি। তাঁর বেশির ভাগ গল্পেই অনুদ্ভট চেনাশুনা জগৎ ধরা পড়েছে। এর ফলে যাঁরা কবিতার উদ্ভট আতিশয্যের মধ্যে সর্বদাই দ্বিতীয় অর্থের সন্ধান করেন তাঁরাও গল্পের মধ্যে সেই দ্বিতীয় অর্থ খোঁজা থেকে বিরত থাকেন।

দেশ বিদেশের রূপকথা উপকথা লোককথার গল্প ছাড়া নানা গল্প ও অন্যান্য গল্প পর্যায়ে গল্পগুলিই তাঁর গল্পের সিংহভাগ দখল করে আছে। এই পর্যায়ের গল্পে যা ধরা পড়ে তা উদ্ভটের সন্ধান নয় তাঁর মনের প্রসন্নতা। ইস্কুলের গল্প পর্যায়েও তাই তবে তফাতের মধ্যে রূপকথা বা উপকথা বা লোককথার রাজ্যের রাজা রাজপুত্র মন্ত্রীপুত্র কোটাল রাণী বা ধূর্তনাপিত চালাক দরজি তাঁতি জোলা জেলে জেলেবুড়ির গল্পের পাত্রপাত্রীর বদলে এতে ভিড় করে আসে আমাদের চারপাশে দেখা মানুষগুলি। কবিতার রাজ্যের হেডঅফিসের বড় বাবু বা গাইয়ে ভীষ্মলোচন শর্মার মত এখানেও থাকেন রাগী কেদারবাবু বা ডাকাত ভেবে ভয় পাওয়া হারুবাবু।

তাঁর কবিতার পাত্রপাত্রীদের স্বভাব প্রবণতা ও আচরণ এবং বিশেষ কালে বিধৃত সিচুয়েশন ধরে দু জাতের হাসির উৎসের সন্ধান করেছিলাম। তেমনি তাঁর গল্পগুলির ক্ষেত্রেও পাত্রপাত্রী ধরে দুটি ধারা লক্ষ করা যায়। প্রথম ধারায় থাকে দেশবিদেশের গল্পের মধ্যে থাকা রূপকথা লোককথা উপকথার পাত্রপাত্রী যাদের মধ্যে প্রাণিজগৎ থেকে সংগৃহীত উপাদানও রয়েছে। দ্বিতীয় ধারায় থাকে আমাদের পরিচিত জগতের মানুষেরা। এরা আপন স্বভাব ও প্রবণতার জন্য চিরকালীন হাসির উৎস হয়ে ওঠে, কেউ কেউ বা একালের পরিস্থিতির জন্য সমকালীন বা একালীন।

প্রথম শ্রেণীর গল্পের মধ্যে পড়ে ওয়াসিলিসা, পাজি পিটার, দেবতার সাজা (১৯১৩), বোকাবুড়ি (১৯১৫) খৃষ্টবাহন, দুষ্টু দরজি, ভাঙাতারা, তিনবন্ধু দ্রিঘাংচু, ছয়বীর, খুকুর লড়াই দেখা, রামের শঙ্খ (১৯১৬), হারকিউলিস, নাপিত পণ্ডিত, বুদ্ধিমানের সাজা, একবছরের রাজা, ঠুকে মারি আর মুখে মারি (১৯১৭), দেবতার দুর্বুদ্ধি, অর্ফিয়ুস, আশ্চর্যছবি, দুইবন্ধু (১৯১৮), অশ্বের বর চাওয়া, অসিলক্ষণ (১৯১৯), লোলির পাহারা, সূদন ওঝা, টাকার আপদ (১৯২০), শ্বেতপুরী আর লালপুরী, বুদ্ধিমান শিষ্য (১), রাজার অসুখ (১৯২১), বুদ্ধিমান শিষ্য (২), দানের হিসাব (১৯২২)।

এগুলির মধ্যে জাপানী কথা থেকে সংগৃহীত হয়েছে ওয়াসিলিসা, ব্যাঙের সমুদ্র দেখা, আশ্চর্য ছবি, ভাঙাতারা, বুদ্ধের কথা থেকে সংগৃহীত হয়েছে খুকুর লড়াই দেখা, ছয়বীর। দেবতার সাজা, পাজি পিটার, অর্ফিয়ুস, হারকিউলিস, খৃষ্টবাহন জাতীয় গল্পগুলি গ্রীক বা খ্রীষ্টীয় কাহিনী থেকে সংগৃহীত হয়েছে। আরবী পারসী কাহিনী থেকে সংগৃহীত হয়েছে বুদ্ধিমানের সাজা, নাপিত পণ্ডিত, দুষ্টু দরজি, একবছরের রাজা।

এ সব গল্পের কিছু একেবারে রূপকথার ইচ্ছাপূরণ জাতীয়। তাতে হিংসুকেরা জব্দ হয়, ভালরা পুরস্কৃত হয়, মন্দরা সাজা পায়। যেমন ওয়াসিলিসা গল্পটি। এতে সৎ মা আর তার হিংসুকে মেয়েদের জব্দ হওয়া আর অনাথা বালিকার রাণীতে পরিণত হওয়ার কাহিনী রয়েছে। ঠক মানুষের কাহিনী আছে পাজি পিটার দুষ্টু দরজি, রামের শঙ্খ, বুদ্ধিমানের সাজা, অসিলক্ষণ পণ্ডিত, সূদন ওঝা এসব গল্পের মধ্যে। এর মধ্যে পাজি হয়েও সাজা পায় না কেবল পাজি পিটার আর সূদন ওঝা। কিন্তু ধিক্কৃত হয় কৃপণ রাজা ( দানের হিসাব ) বা নির্বোধ লোক ( বুদ্ধিমান শিষ্য )।

সব জাগতিক বিপত্তির সমাধান পাওয়া যায় এমন গল্প হল এক বছরের রাজা যে এক বছরের মধ্যেই ভবিষ্যৎ জীবনের ব্যবস্থা করে রাখে। অথবা তিনবন্ধু গল্প যেখানে রূপকথার রাজপুত্র তার তিনবন্ধুর সাহায্যে সমস্ত বিপদ থেকে উদ্ধার পায়। অথবা রাজার অসুখ গল্প যেখানে রাজার সমস্ত অসুখ সেরে যায় সব ছেড়ে দেওয়া ফকিরের মনের সুখ দেখে।

একটি গল্পে দেখি আয়নার ব্যবহার না জানা সরল মানুষের কথা। এতেও পাঠকরা তৃপ্ত হয় গল্পের পাত্রপাত্রীদের অজ্ঞতাকে দেখে আর তুলনায় নিজের উৎকর্ষ সম্পর্কে সচেতন হয়ে। পাঠকের আপেক্ষিক শ্রেষ্ঠম্মন্যতা হাসির গল্পের আর এক উপাদান। আছাড় খেয়ে পড়ে যাওয়া মানুষকে দেখে আছাড় না খাওয়া অন্যমানুষরা সেই মুহূর্তে নিজেদের আপেক্ষিক শ্রেষ্ঠতা বা উৎকর্ষ অনুভব করে যেমন তৃপ্তি পায়।

লোক সমাজে প্রচলিত গল্প থেকে নেওয়া হয়েছে বোকাবুড়ি। মোহর পেয়েছে বুড়ো কিন্তু রাতারাতি বড় মানুষী করতে চায় নি এই ভয়ে যে নজরে পড়লে রাজা সব কেড়ে নেবে। এদিকে পাছে তার বুড়ি সবাইকে সব বলে দেয় এইজন্য বুড়িকে দেখিয়ে দেখিয়ে গাছ থেকে মাছ এবং জল থেকে খরগোশ তুলে তারপর মোহর পাওয়ার কথা জানাল। ফলে বুড়ি যখন লোকেদের বলে যে যেদিন গাছ থেকে মাছ ধরা হয়েছে এবং জল থেকে খরগোশ সেদিনই মোহর পাওয়া গেছে তখন লোকেরা বুঝল ব্যাপারটা পাগলামি ছাড়া আর কিছু নয়। সম্পূর্ণ ভিন্ন পরিস্থিতিতে লেখা জগদীশ চন্দ্র গুপ্তর ষোলোকলার এক কলা গল্পটির উপাদানও বোধহয় একই উৎস থেকে সংগৃহীত। চাষার বৌ মাঠের মাঝে মাগুর মাছ রেখেছিল। হিসাব করে সেই কোণায় রেখেছিল ঠিক যেখানটিতে চাষা লাঙল দেবে। লোকেরা স্বভাবতই মাঠের মধ্যে মাগুর মাছ পাওয়ার গল্প শুনে ভেবেছিল রোদে লাঙল চালিয়ে চাষীর মাথা খারাপ হয়ে গেছে।

৪

কবিতায় যেমন দেখি উদ্ভট তথ্যের সমাহার এবং আতিশায্য, সুকুমার রায়ের গল্পের জগতেও তেমনি উদ্ভট তথ্য এবং বাড়িয়ে বলা। ফলে এখানেও অদ্ভুত মজার এবং হাসির পরিস্থিতি তৈরি হয়ে যায়। উনিশ মন ওজনের ষষ্ঠীচরণ যেমন খেলার ছলে যখন তখন হাতি নিয়ে লোফালুফি করে তখন বাড়িয়ে বলার ফলে যে মজাটা তৈরি হয়

অনুরূপ মজা দেখি ঠুকে মারি পালোয়ান আর মুখে মারি পালোয়ানের গল্পে ঠুকে মারি পালোয়ানটি যখন মুখে মারি পালোয়ানের বাড়ির সামনে থেকে একটি তালগাছ তুলে নিয়ে মুখে মারির ছেলেকে বলল :

ওরে খোকা তোর বাবাকে বলিস আমার একটা ছড়ির দরকার ছিল তাই এটা নিয়ে চললাম।

খোকা তৎক্ষণাৎ বলে উঠল, ওমা দেখেছ? ঐ দুষ্টু লোকটা বাবার খড়কে কাঠি নিয়ে পালিয়ে গেল।

প্রচণ্ডবল ঠুকে মারি তালগাছ দিয়ে ছড়ি বানাবে এই কথাটিই সাংঘাতিক বাড়িয়ে বলা—কিন্তু মুখে মারির ছেলের কথা তো আরও বাড়িয়ে বলা। খড়কে কাঠি তো দাঁত খুঁচোতে লাগে। লম্বা তালগাছ যার দাঁত খুঁচোবার খড়কে কাঠি সে না জানি কত বৃহদাকৃতি। এই বাড়িয়ে বলার মধ্যে যে উদ্ভটত্ব আছে সেটাই উপভোগ্য।

উদ্ভটত্বকে দু ভাগে ভাগ করে ফেলতে পারি অর্থহীন উদ্ভটত্ব আর ইঙ্গিতগর্ভ উদ্ভটত্ব। প্রথমটিকে ইংরেজীতে বলি nonsense আর দ্বিতীয়টি Absurd। প্রথমটি নিয়ে কোনও কথা নেই :

আমড়া গাছের নোংরা ছায়া কামড়ে যদি খায়
ল্যাংড়া লোকের ঠ্যাং গজাবে সন্দেহ নেই তায়।

ছায়াবাজি কবিতার এ ধরণের অদ্ভুত কার্যকারণ সম্পর্কটাই অর্থহীন উদ্ভট বা nonsense। কিংবা কাঠবুড়ো কবিতায় :

হাঁড়ি নিয়ে দাড়িমুখো কে যেন কে বৃদ্ধ
রোদে বসে চেটে খায় ভিজে কাঠ সিদ্ধ।

হাঁড়িতে ভিজে কাঠ সেদ্ধ করে রোদে বসে যে বুড়ো চেটে খায় তার উদ্ভটত্ব স্বপ্রকাশ। তার কাজকর্ম তার বলা কার্যকারণ সম্পর্কও তাই :

মাথা নেড়ে গান করে গুন্‌গুন্ সংগীত
ভাব দেখে মনে হয় না-জানি কি পণ্ডিত!
বিড়্ বিড়্ কি যে বকে নাহি তার অর্থ—
'আকাশেতে ঝুল ঝোলে কাঠে তাই গর্ত।'

কাঠে গর্ত হওয়ার কারণ আকাশেতে ঝুল ঝোলা! ঝুল ঝুলতে দেখি ঘরের দেওয়ালের কোণে মাকড়সার জালের সঙ্গে ধোঁয়াধুলো কালি আটকে যে চেহারাটা দাঁড়ায় আকাশে সেই অবলম্বন কোথায় যে ঝুল ঝুলবে অথচ সেই আকাশেই ঝুল ঝোলে বলে কাঠে গর্ত দেখা যাচ্ছে এমন কার্যকারণ যোগের ভাবনাটাই অর্থহীন উদ্ভট।

কিন্তু আপাত অসংলগ্ন ঘটনা পরিস্থিতি শব্দ যোজনার মধ্য দিয়ে দূরবর্তী সত্যের ইঙ্গিত যখন পাই, যখন নিছক ঘটনা বা পরিস্থিতি বা শব্দবিন্যাস মাত্রই লক্ষ্য নয় তখনই তাকে বলি Absurd বা ইঙ্গিতগর্ভ উদ্ভটত্ব।

শিবঠাকুরের আপন দেশে
আইন কানুন সর্বনেশে

কেউ যদি যায় পিছলে পড়ে
প্যায়দা এসে পাকড়ে ধরে
কাজির কাছে হয় বিচার
একুশ টাকা দণ্ড তার।

একুশে আইন কবিতাটির আরও এরকম ঘটনা কিন্তু ইঙ্গিতগর্ভ উদ্ভট। পিছলে পড়াটা এই শিবঠাকুরের আপন দেশে এমন অপরাধ যে কাজির বিচারে একুশটাকা দণ্ড হয়। সন্ধে ছটার আগে হাঁচতে হলে এই দেশে টিকিট লাগে আর বিনা টিকিটে হাঁচলে একুশ দফা হাঁচিয়ে মারে কোটাল। চলতে ফিরতে ডাইনে বাঁয়ে চাইলে শাস্তি দুপুর রোদে ঘামিয়ে নিয়ে একুশ হাতা জল গেলানো। এসব কোন দেশে হয়? নিজেদের দেশেই এরকম খামখেয়ালী একুশে আইনের প্রকারভেদ কি আমরা দেখিনি?

সুকুমার রায়ের কবিতার nonsense বা অর্থহীন উদ্ভটত্বকে কখনও কখনও পণ্ডিতেরা sur-realistic চিন্তার প্রকাশ বলে মনে করেছেন। সে জন্যই কাঠবুড়ো কবিতায় পাই।

কোন্ ফুটো খেতে ভাল কোন্‌টা বা মন্দ,
কোন্ কোন্ ফাটলের কি রকম গন্ধ

বা শব্দকল্পদ্রুম কবিতায় ফুল ফোটার শব্দ শোনা গন্ধ ছুটে যাওয়ার শব্দ শোনা ঢং ঢং আওয়াজে ব্যথা বাজার শব্দ শোনা সবই এই বাস্তবতা ছাড়িয়ে বাস্তবতা পেরোনো আর এক অধিবাস্তবতার ছোঁয়া নিয়ে আসে যখন চেতন অবচেতন সমানে সক্রিয়—জাগ্রত জগৎ আর স্বপ্নের জগৎ সমান ভাবে গতিশীল এবং ক্রিয়াশীল।

কবিতার জগতে এই যে অর্থহীন উদ্ভটত্ব বা ইঙ্গিতগর্ভ উদ্ভটত্ব অথবা কার্যকারণ সম্পর্কের অধিবাস্তবতা, তা গল্পের জগতে স্বতন্ত্র প্রকরণের খাতিরে সেই চেহারা নিয়ে আসতে পারে না। তার স্বরূপটা পালটে যায়।

কাক এসে গম্ভীর গলায় কঃ করে শব্দ করল রাজসভায়। এর ফলে রাজসভা প্রথমে হতভম্ব হল পরে গোল বেধে গেল এবং সবাই তার অর্থ খুঁজতে ব্যস্ত হল। একটি লোক এসে বলল ওটা কাক নয় দ্রিঘাংচু। দ্রিঘাংচু যখন রাজার সামনে আসে তখন তাকে দেখতে দেখায় দাঁড়কাকের মত। তখন আশ্চর্য কাণ্ড হয় যদি তার সামনে কেউ এই মন্ত্র পড়েঃ

হলদে সবুজ ওড়াং ওটাং
ইঁট পাটকেল চিৎ পটাং
মুস্কিল আসান উড়ে মালী
ধর্মতলায় কর্মখালি।

কী সেই আশ্চর্য কাণ্ড তা কেউ জানে না।

সভার সকলে হাঁফ ছেড়ে বাঁচল। ঠিক যেমন হিংটিং ছটের ব্যাখ্যা পেয়ে দেশ সুদ্ধ লোক হাঁফ ছেড়ে বেঁচেছিল।

এ গল্পের পিছনে কোনও বিদেশী গল্পের ছায়া আছে কি না জানি না কিন্তু বিদেশী আবহাওয়া নেই—মন্ত্রে তো নেইই। কাকের ডাকের অর্থ খোঁজায় কাক চরিত্র বিশ্বাসী মানুষদের বিশ্বাসকে ভিত্তি করে শেষ পর্যন্ত কোনও পরিণতিতে না পৌঁছবার মধ্যে শেষ করা, এমন কি অর্থহীন মন্ত্রের উপর বিশ্বাস নিয়ে এগিয়েও আশ্চর্যকাণ্ডের সন্ধান না পাওয়া এ সবই সেই জগতের ইঙ্গিত বয়ে আনে যেটা কাক চরিত্র ও মন্ত্রে বিশ্বাসী মানুষদের বিশ্বাসের জগৎ।

৫

সুকুমার রায়ের পুত্র সত্যজিৎ রায়ের লেখা প্রফেসার শঙ্কুর নানা কাণ্ড কারখানা নিয়ে তৈরি কল্পবিজ্ঞানের অনেক গল্প যে গল্পের প্রেরণায় লেখা তা সুকুমার রায়ের হেঁশোরাম হুঁশিয়ারের ডায়েরি (১৯২৩)। বন্দাকুশ পাহাড়ে গিয়ে দেখা হ্যাংলা থেরিয়াম, ল্যাংড়া থেরিয়াম, গোমড়া থেরিয়াম, ল্যাগব্যাগার্নিস, চিল্লানোসরাস, বেচারা থেরিয়াম, বটকটোডন জাতীয় প্রাণী আর বন্দাকুশ পাহাড় কাকড়ামতী নদীর নাম করছেন তখন এসব প্রাণিজগৎ আর ভৌগোলিক উপাদান কল্পবিজ্ঞান ছাড়িয়ে ইঙ্গিতগর্ভ উদ্ভটত্বের রূপ পায়। এগুলি যে হলেও হতে পারে অর্থহীন উদ্ভটত্ব মান—তা এসব বিবরণ দেওয়া মানুষটিকে গপ্পথেরিরাম নাম দিয়েই ইঙ্গিত করা হয়েছে বটে-কিন্তু হ্যাংলা, ল্যাংড়া, ল্যাগব্যাগে, বেচারা চিল্লানো জাতীয় নামে যে এক একটা বিশিষ্ট স্বভাবের বা আকৃতির মানুষকে বোঝানো হচ্ছে তা ধরে ফেলতে কষ্ট হয় না। এরাই হাতিমি বা হুঁকোমুখো হ্যাংলা বা রামগরুড়ের ছানার পূর্বপুরুষ। প্রকৃতপক্ষে কবিতার জগৎ আর সুকুমার রায়ের গল্পের জগৎ যে পৃথক নয়—এই আশ্চর্য গল্পটি তার প্রমাণ। এখানে অর্থহীন উদ্ভটত্ব তার ইঙ্গিতগর্ভ উদ্ভটত্ব দুইই আছে। আর হাসির উপাদান হিসেবে এরা যেমন চিরকালীন তেমনি এদের উদ্ভাবনা কল্পবৈজ্ঞানিক বলে একালীন।

অর্থহীন উদ্ভটত্ব বা ইঙ্গিতগর্ভ উদ্ভটত্ব দুইই চূড়ান্ত রূপ পেয়েছে হ য ব র ল-তে। এখানে স্বপ্নের জগতে রুমাল হয়ে যায় বেড়াল! এখানে না বুঝলেও বোঝা বনে যাবার ভয়ে বুঝেছি বলে স্বীকার করতে হয় সব অসংলগ্ন কথাবার্তা ঘটনা পরিস্থিতি। এখানে আপেক্ষিকতাবাদ চূড়ান্ত রূপ পায় কাক্কেশ্বর কুচকুচের হিসাবপত্রে। আদালতের কার্যকলাপের অর্থহীন উদ্ভটত্ব ধরা পড়ে যায়। বস্তু-প্রতিবস্তুর জগতের ইঙ্গিত বহন করে আনে উধোবুধো। এখানে হিজবিজ্‌বিজের হাসির কারণগুলি অদ্ভুত। এখানে বেহায়া ন্যাড়ারা গান গাইতে চায় হাসিমুখে যে সব গানের দ্বিতীয় পদ থাকে অন্য গানে, গানে থাকে অর্থহীন উদ্ভট শব্দবিন্যাস নাইকো মানে নাইকো সুর। এখানে আছে মামলায় মিথ্যা সাক্ষী ঝিমুতে থাকা জজ। বিচার বিভ্রাটে হয়ে যায় নির্দোষ ব্যক্তির সাজা। সবই ঘটে যায় নিয়ন্ত্রণহীন স্বপ্নের জগতের কার্যকলাপের মত।

হ য ব র ল-কে গল্পের মধ্যে ফেলা সঙ্গত নয়! এর নানা ঘটনাবলী এর সংলাপ

নির্ভরতা ও স্বপ্নজগতের দূরবর্তী সংলগ্নতা একে অ্যালিস ইন ওয়াণ্ডারল্যাণ্ডের তুলনায় আশ্চর্যসৃষ্টির স্তরে পৌঁছিয়ে দিয়েছে। একে নিছক গল্প বলতে পারি না।

তবু সুকুমার রায়ের গল্প কবিতায় প্রবণতার দিকটি বুঝবার জন একে বাদ দিয়ে কোনও আলোচনাই হয় না। এখানেও 'বেয়াড়া সৃষ্টিছাড়া নিয়মহারা হিসাব হীন আজগুবি চাল বেঠিক বেতাল ও মাতাল রঙ্গ।' কবিতার Nonsense বা অর্থহীন উদ্ভটত্ব অথবা Absurd বা ইঙ্গিতগর্ভ উদ্ভটত্ব অথবা Surrealist এর জাগ্রত স্বপ্নের অধিবাস্তবত্ব হাতধরাধরি করে, থাকে, ক্রমে মিলে মিশে যায়।

৬

উপরের আলোচনার পরিপ্রেক্ষিতে সুকুমার রায়ের নানা গল্পের ও অন্যান্য গল্পের বা ইস্কুলের গল্পের আলোচনায় প্রবৃত্ত হওয়া যাক। এখানেও দেখি কবিতার মানুষ গুলির যে দু ভাগ সেই দুভাগের পাত্রপাত্রী এখানেও ভিড় করেছে। কখনও চরিত্রগত অসঙ্গতি, অপ্রত্যাশিত প্রবণতা অদ্ভুত ঘটনা বা পরিস্থিতি এখানেও আছে। অর্থহীন উদ্ভটত্ব এখানে কম। Sur-realist-এর জগৎ হ য ব র ল ছাড়া নেই। ইঙ্গিতগর্ভ উদ্ভটত্বও উঁকি দেয় তবে কবিতার বদলে গল্পের প্রকরণে তা এসেছে বলে তার চরিত্র একটু স্বতন্ত্র ধরণের হয়।

ছাতার মালিক (১৯১৯) গল্পে যেমন আছে দেড় হাত মানুষেরা। এখানে গিরগিটি মানুষের ভাষায় কথা বলে দেখে তারা তাজ্জব হয়—বহুরূপী গিরগিটি ব্যাঙের ছাতার কথা শুনে হাসতে থাকে আর বলে।

'ব্যাঙের ছাতাকি হে? ওটা বুঝি ব্যাঙের ছাতা হল? যেমন বুদ্ধি তোমাদের।
ওটা ছাতাও নয় ব্যাঙেরও কিছু নয়। যারা বোকা তারা বলে ব্যাঙের ছাতা।'

ব্যাঙের ছাতার আসল কথা বলে দেওয়াটাই এখানে মূল ব্যাপার। ইঙ্গিতগর্ভ বা অর্থহীন কি না তা নির্ভর করছে আমাদের ধরে নেওয়ার উপরে। যদি নিছক স্বাদেই সন্তুষ্ট থাকি তাহলে অর্থহীন উদ্ভট বলে একে মেনে নেওয়া যায় যদি স্বাদের চাইতে বেশি কিছু অর্থ চাই তাহলে ইঙ্গিতগর্ভ বলে মেনে নিতে আপত্তি থাকে না কারণ তা পাওয়া যাচ্ছে। এমনি ব্যাঙের রাজা গল্পে (১৯২০) দেখি রাজা চেয়ে ব্যাঙেরা একবার পেল ভাঙা ডাল একবার পেল ব্যাঙ খাওয়া বক। রাজতন্ত্র ভাল না রাজাহীন নৈরাজ্য ভাল সে বিষয়ে ইঙ্গিত আছে কি গল্পের মধ্যে? যদি কেউ সে ইঙ্গিতকে নেন মেনে তাহলেও আপত্তি করার কিছু নেই।

'উকিলের বুদ্ধি' গল্পে দেখি চাষাকে পাগল সাজিয়ে উকিল তার পাওনা মকুব করিয়ে শেষে নিজের পারিশ্রমিক চাইতে গিয়ে দেখল চাষা একই বুদ্ধি নিয়ে পাগলের অভিনয় করে যাচ্ছে। উকিল এবার জব্দ। চাষার এই আচরণ অপ্রত্যাশিত একটি পরিস্থিতির সৃষ্টি করেছে—কিন্তু এখানে যে হাসির উদ্ভব হচ্ছে তার মূলে যে উকিল বা চাষা তারা চিরকালের মানুষ।

যেমন চিরকালের খুকিকে দেখি 'পুতুলের ভোজ' (১৯২০) গল্পে। 'হিংসুটি' গল্পে যেমন দেখি হিংসুটিদের শিক্ষা। নীতিমূলক গল্প বলা যায় কি? তা বলা ঠিক নয়। আসলে গল্প বলা হয়ে গেলে নীতি আপনিই মনের মধ্যে অনুপ্রবেশ করে যেমন করে 'পেটুক' গল্পে (১৯২৭), 'গোপালের পড়া' (১৯২৩) গল্পে, 'যতীনের জুতো' (১৯১২) গল্পে। 'সবজান্তা দাদা' গল্পে দেখি সবজান্তা দাদা হাউই ওড়াবার বাহাদুরি দেখাতে গিয়ে বিপদে পড়ে তবু বাহাদুরি নিতে ছাড়ে না। ছোটদের মনস্তত্ত্ব এরকমই হয়। কিন্তু সে শুধু ছোটদেরই? এ তো একশ্রেণীর মানুষদের কথা যারা চিরকালই আছে। এরাই তো সুকুমার রায়ের কবিতায় কৌতুকের উপকরণ হয়ে আসে, গল্পেও আসে। হিংসুটিদের গানে যারা আছে তারাই কি হিংসুটি গল্পে, সবজান্তা দাদা গল্পে দেখা দেয় না? 'গল্প' নামে গল্পটিতে মোটা বিশ্বম্ভর আর রোগা কানাই হয়ে দেখা দেয় না কি 'নারদ নারদ' কবিতার লোক দুটি।

এমনি আর একটু তাকালেই দেখতে পাব 'হাতুড়ে' কবিতার কাগজের রোগীকাটা ডাক্তার বা 'নোটবুক' কবিতার বিবিধ প্রশ্নের উত্তর সংগ্রহকারী ব্যক্তি অথবা ফুটস্কোপ দিয়ে মগজের ঘিলুর মধ্যে ভেজালের পরিমাণ বার করা বিজ্ঞানী—তাকেই দেখতে পাব 'নিধিরাম পাটকেল' গল্পে যিনি আবিষ্কার করেছিলেন 'গন্ধবিকট তেল' যে তেল খেলে পিলের ওষুধ মাখলে ঘায়ের মলম আর গোঁফে মাখলে দেড় দিনে আধ হাত গোঁফ বেরোয়।' কবিতায় চণ্ডীদাসের খুড়ো দ্রুত চলবার আজব কল বানান ইনি বানান বাতাসভরা হাপর দিয়ে চালনা করা কামান। হাসির উপকরণ তৈরির এমন চরিত্র একাল-সম্ভব। কামানের গোলাত অদ্ভুত জিনিস দিয়ে তৈরি। বিছুটির আরক, লঙ্কার ধোঁয়া ছারপোকার আতর গাঁদালের রস পচামুলের একসট্রাক্‌ট। এরকম একটা গোলা ফেটে যে দুর্ঘটনা ঘটল তাতে তাঁর কার্তিকের মত চেহারা এখন কী রকম হয়ে গেছে। কী রকম যে হয়েছে তা বোঝা যাবে পরিপূরক ছবিটি দেখে। ছবিটি শুধু পরিপূরক বললে কম বলা হবে। ছবিটি গল্পের পরিপূরণ করে তার স্বাদ আরও বাড়িয়ে দেয়।

৭

কবিতার জগতের মানুষগুলির মধ্যে অসঙ্গতির ঝোঁকটা বেশি। গল্পের মানুষগুলি তার তুলনায় অনেক বেশি সহজ জানাশোনা মানুষ। কিন্তু অনায়াসে তারা হাসির গল্পের উপকরণ হয়ে ওঠেন হাসির পরিস্থিতির জন্য। এরকম পরিস্থিতি বার করে নেওয়ার মধ্যেই গল্পগুলির নির্মাণ সম্ভবপর। স্টেশন থেকে নেমে বাড়ি ফেরার সময় হারুবাবু ভয় পান পেছনে একটি লোক তাঁকে অনুসরণ করছে ভেবে। তাই বেঁকেচুরে ঝোপ জঙ্গল ডিঙিয়ে চলতে গিয়েও দেখলেন লোকটি পিছু ছাড়ছে না। মরিয়া হয়ে শেষপর্যন্ত হারুবাবু লোকটিকে ছাতা বাগিয়ে চেপে ধরতে গিয়ে দেখলেন মোটেই ভয় পাওয়ার মত চেহারা নয় লোকটির। জানলেন সে পিছু নিয়েছে এইজন্য

যে স্টেশন মাস্টার হারুবাবুকে দেখিয়ে বলে দিয়েছিলেন যে এর সঙ্গে গেলেই হারুবাবুর পাশের বাড়িতে যে বলরামবাবু থাকেন তাঁর বাড়ি পোঁছে যাবেন। নিরীহ লোকটি এবার হারুবাবুকে প্রশ্ন করেন "তা আপনি কি বরাবর এইরকম করে বেঁকেচুরে চলেন নাকি ?" ( ডাকাত নাকি ? ) এ প্রশ্নের সত্য উত্তর দেওয়ায় মুস্কিল আছে। সেই মুস্কিলের সূত্রেই হাসির সিচুয়েশন তৈরি হয়ে যায়। মিথ্যে ভয় পাওয়া মানুষ স্বীকার করতে লজ্জা পায় যে সে ভয় পেয়েছিল। মানুষের এই মৌলিক এবং চিরকালীন দুর্বলতার চেহারা স্নকুমার রায় জানতেন।

'রাগের ওষুধ' ( ১৯১৫ ) নামে একটা গল্প আছে—সেখানেও আশ্চর্য সিচুয়েশন। সবাই বলে হঠাৎ রাগ উঠে গেলে কিছুক্ষণ অপেক্ষা করতে হয় তাহলে রাগ কমে যায়। কিছুক্ষণটা কতক্ষণ না এক থেকে বিশ অবধি গুণতে যতটা সময় লাগে ততক্ষণ। রাগী কেদারবাবুর ক্ষেত্রে প্রেসক্রিপশন ছিল এক থেকে একশো অবধি গোনা। কিন্তু ইস্কুলের ছেলেদের মার্বেল খেলার মার্বেল পায়ে এসে লাগতেই কেদারবাবু যখন দারুণ রেগে লাফ দিয়ে লাঠি উঁচিয়ে মাঠে গিয়ে পড়লেন তখন ছেলেরা পালিয়ে গেল আর কেদারবাবু মনে করলেন পরীক্ষা করে দেখা যাক এক থেকে একশো অবধি গুণলে রাগ কমে কি না। এই গুণতে শুরু করতেই লোকেরা ভাবল পাগল না কি—তাদের এই ভাবনা আর মন্তব্যে কেদার বাবু ক্রমশ বেশি করে রাগছেন। কেদারবাবু তবু গুণে চলেছেন আর একশো অবধি গুণেই চেঁচাতে লাগলেন 'কোন হতভাগা লক্ষ্মীছাড়া মিথ্যাবাদী বলেছে একশো গুণলে রাগ থামে ?' বলেই ডাইনে বাঁয়ে দুমদাম লাঠির ঘা।

সুস্থ লোককে পাগল ভাবলে সুস্থ লোকটি চটে যেতেই পারে—এই থেকেই সিচুয়েশনটির উৎপত্তি—কিন্তু এ সিচুয়েশনের জন্য তাঁকে উদ্ভট কল্পনার মধ্যে যেতে হয় নি। আমাদের চারপাশের মানুষ ও পরিবেশের থেকেই তিনি তুলে নিয়েছেন পরিস্থিতিটিকে। কবিতার এরকম পরিস্থিতিটিকে। কবিতায় এরকম পরিস্থিতি যখন তিনি আনেন তখন সঙ্গে সঙ্গে যুক্ত করে দেন উদ্ভট বিষয়গুলি—গল্পে উদ্ভটত্ব বর্জিত করে সোজাসুজি পরিস্থিতিটির মধ্যে চলে আসেন। 'ভয় পেয়োনা, ভয় পেয়োনা, তোমায় আমি মারব না' যে বলছে কবিতায় ছবিতে তার চেহারা দেখে উদ্ভট পরিস্থিতিটি বুঝে নেওয়া যায়। কিন্তু ডাকাত নাকি বা রাগের ওষুধে পরিস্থিতি আছে—উদ্ভটত্ব নেই। প্রকরণ পার্থক্যেই এই পরিবেশন পার্থক্য চলে এসেছে একথা মনে করা অন্যায় হবে না।

নানা গল্প পর্যায়ে এমন গল্প আছে যার মধ্যে পণ্ডিত মশাইয়ের বুদ্ধি ধরা পড়ে। এসব পণ্ডিতদের পাণ্ডিত্য থাকতে পারে কিন্তু কাণ্ডজ্ঞান নেই। এই কাণ্ডজ্ঞানহীনতা থেকেই সিচুয়েশনের উৎপত্তি। পণ্ডিতমশাই সিদ্ধান্ত করেছিলেন কলুর বলদ দাঁড়িয়ে দাঁড়িয়ে মাথানেড়ে ঘণ্টা বাজিয়ে কলুকে যে ফাঁকি দেয় না তার কারণ বলদ ন্যায়শাস্ত্র পড়ে নি। এই রকম পণ্ডিতমশাই বা বিদ্যেবোঝাই বাবু মশাইয়েরা বার বার এসেছে স্নকুমার রায়ের রচনায়। যে কেতাবে হাজার জিনিস লেখা

থাকে সেখানে ষাঁড় গুঁতো দিতে এলে কী করা উচিত তা খুঁজতে হয় কেতাবী পণ্ডিতকে —নোটবই নিয়ে টুকে রাখতে হয় 'কাতুকুতু দিলে গরু কেন করে ছটফট' বা 'ঝোলাগুড় কিসে দেয় সাবান না পটকা'। সেই বিদ্যেবোঝাই বাবু মশাই মাঝিকে ভর্ৎসনা করেছিলেন চন্দ্রসূর্য কেন উদিত হয় কেন তাতে গ্রহণ লাগে, কেন সমুদ্রের জল লবণাক্ত এসব না জেনে জীবনের বারো আনাই বৃথা করে ফেলেছে। তারপরই ঝড় উঠেছে, নৌকা ডোবার অবস্থা হয়ে এসেছে এখন সাঁতার না জানা বাবু মশাইয়ের জীবনের ষোলোআনাই যে বৃথা হয়ে যাচ্ছে—এখন কি করা ?

৮

সুকুমার রায়ের গল্প বলার কায়দা জনপ্রিয়তার শীর্ষে উঠেছে ইস্কুলের গল্প পর্যায়ের গল্প গুলিতে। আমাদের সকলেরই বিদ্যালয় জীবনের নানা অভিজ্ঞতা আছে কিন্তু সুকুমার রায়ের এই পর্যায়ের গল্পের মত অভিজ্ঞতা সকলের হয়েছে কি না সন্দেহ। কত রকমের অভিজ্ঞতা! নরেনের মতো ষণ্ডা ছেলের স্বভাব বদলে যায় (খোঁড়া সুধীর-বৈশাখ ১৯১৭) ছাত্রদের কবিতার রোগ সেরে যায় একমাস ধরে একটি কবিতা পঞ্চাশবার করে লিখে। কবিতাটি উদ্ধৃতির যোগ্য ঃ

পদে পদে মিল খুঁজি গুণে দেখি চোদ্দো
মনে করি লিখিতেছি ভয়ানক পদ্য!
নয় হবু-ভবভূতি নয় কালিদাস
কবিতার ঘাস খেয়ে চরি বারোমাস।

(আশ্চর্য কবিতা—জ্যৈষ্ঠ্য ১৯১৭)

ছেলেদের মারধোরকরা নতুন পণ্ডিত হরিপ্রসন্ন নামে, ছাত্র বলে ভুল করে হেড মাষ্টার মশাইকে পিটিয়ে দেন এবং শেষপর্যন্ত ইস্কুল থেকে চলে যান (নতুন পণ্ডিত—আষাঢ় ১৯১৭)। আজগুবি বস্তুকে চেনানো হয় জগ্যিদাসের মামার মন্ত্রে বলে কারণ মামাকে নিয়ে জগ্যিদাস বানিয়ে বানিয়ে অনেক আজগুবি কথা বলত। (জগ্যিদাসের মামা—শ্রাবণ ১৯১৭)। এ পর্যায়ের গল্পের মধ্যে ইস্কুলের নানা চরিত্রের ছাত্রদের মধ্যে আছে চালিয়াৎ শ্যামচাঁদ (চালিয়াৎ—জৈষ্ঠ্য ১৯১৭), যার সম্পর্কে বানিয়ে বলছে তার সামনেই যে বানাচ্ছে একথা না জেনে ধরা পড়ে যাওয়া সবজান্তা দুলিরাম (সবজান্তা—ভাদ্র ১৯১৮), আছে নন্দলালের মতো ছাত্র-প্রাইজ পাবার চেষ্টায় প্রাণপণ পড়ে সংস্কৃততে সে যেবার প্রথম হল সেবার পুরস্কার পেল ইতিহাসে প্রথম হওয়া ছাত্র (নন্দলালের মন্দ কপাল—আশ্বিন ১৯১৮)। আছে সেই ডিটেকটিভ ছাত্র যে কিনা চোর ধরবার নানা ফন্দীফিকির করে কিন্তু ধরতে পারে না খাবার খেয়ে যাওয়া চোরটি আসলে একটি বেড়াল (ডিটেকটিভ—কার্তিক ১৯১৮)। এর সঙ্গে কি মিলিয়ে নেওয়া যায় না আবোল তাবোলের 'চোরধরা' কবিতা এবং সঙ্গের

পরিপূরক ছবিটিকে—। ছবিতে দেখা যাচ্ছে ঢাল তলোয়ার নিয়ে দাঁড়িয়ে আছে একটি টাকমাথা দাড়িওয়ালা লোক, তারই পিছনে থালাভর্তি খাবার থেকে চুরি করে খেয়ে যাচ্ছে একটা বেড়াল। আকাশেও কয়েকটা পাখি উড়ছে বলাবাহুল্য তাদের দৃষ্টিও খাবারের দিকে : দূরে আরও একটি বেড়ালকে দৌড়ে আসতে দেখা যাচ্ছে।

এ পর্যায়ের গল্পের মধ্যে আছে ব্যস্ততার মধ্যে নাটক করার বিপত্তি নিয়ে বিষ্ণুবাহন ( বিষ্ণুবাহনের দিগ্বিজয়—ফাল্গুন ১৯১৮ ), বাহাদুরি দেখানোর অভ্যাসের ফলে যার দুর্দশার একশেষ হয় সেই ভোলানাথ ( ভোলানাথের সর্দারি—চৈত্র ১৯১৮ ), ভাল মাঞ্জা ভেবে দেশলাইয়ের মশলা চুরি করে এনে যার বিপত্তি হয়েছিল সেই ব্যোমকেশ ( ব্যোমকেশের মাঞ্জা—আষাঢ় ১৯২০ ) আর আছে ছবি আঁকা নিধিরাম ( নিধিরামের ছবি )।

কিন্তু সকলের ওপরে আছে দাশু। সেই স্কুলে একটা বাক্স এনে কাউকে তা দেখতে বা ধরতে না দিয়ে সকলের কৌতূহল জাগ্রত করে শেষে সবাইকে 'অতিরিক্ত কৌতূহল ভাল নয়' 'কাঁচকলা খাও' ইত্যাদি লিখে বাক্সের মধ্যে তা রেখে তামাশা দেখে! রামপদর হাঁড়িতে চীনে পটকা ফাটিয়ে পণ্ডিতমশাইকে শুদ্ধ সারা ইস্কুলকে ভ্যাবাচাকা খাইয়ে দেয়! নাটক করতে নেমে পার্ট ভুলে জিভ কেটে হেসে ফেলে। নাটকের দিন যার করার কথা তাকে সরিয়ে নিজে দেবদূতের ভূমিকায় নামে। শুধু তাই নয় যেখানে তার পার্ট নেই সেখানে 'আবার সে এসেছে ফিরিয়া' বলে স্টেজে ঢুকে পড়ে। ঘাবড়ানো মন্ত্রীকে সর্দারি করে বলে 'বলে যাও কি বলিতেছিলে!' প্রতিহারী সেজেছিল রাখাল বলে যে ছেলেটি তাকে দেখে বলে ওঠে 'চেয়েছিল জোর করে ঠেকাতে আমায়ে এই হতভাগা' আর পরক্ষণেই চাঁটি মেরে তার পাগড়ি ফেলে দেয়—রাজার দেওয়ার কথা যে দীর্ঘ বক্তৃতা তা সে নিজেই দিয়ে দেয় এবং শেষে বলে 'যাও সবে নিজ নিজ কাজে।' ঘণ্টা বেজে ওঠে, পর্দা পড়ে যায়, অভিনেতারা দাশুকে নিয়ে আর পারে না। ( দাশুর খ্যাপামি—আশ্বিন ১৯২০ )।

ছাত্র বা ছেলেমানুষ বলেই নয়, অভিনেতা হিসাবে নিজেকে প্রতিষ্ঠিত করার বাসনা দর্শকমণ্ডলীর সামনে প্রতিশোধ নেওয়ার বাসনা অযাচিত সর্দারির এই পরিস্থিতি পরম্পরাই কৌতুকের উৎস খুলে দিয়েছে।

অভিনয়ের জগতে এইরকম একটি অভিনেতা যেমন দর্শকের সামনে অন্য অভিনেতাদের ক্ষেত্রে চূড়ান্ত অসহায় অবস্থা সৃষ্টি করতে পারে তেমনি মাস্টারমশাইদের কাছে এইরকম ছাত্র সহপাঠীদের মধ্যে এমন ফাজিল ও মিচকেও কী দারুণ পরিস্থিতি তৈরি করতে পারে তার উদাহরণ দাশু। যেমন চীনে পটকা গল্পে। পণ্ডিত মশাই ঘুমিয়েছিলেন বলেই দাশু 'চীনে পটকা' ফাটাতে পেরেছিল। দাশু তারপরও নিরীহ নালিশকারীর মত বলতে যায় যে 'আপনি যখন ঘুমোচ্ছিলেন তখন ওরা শ্লেট নিয়ে খেলা করছিল।' পটকা ফাটাবার ঘটনার পর শ্লেট নিয়ে খেলা করার নালিশ এই দুটো ঘটনা সামলাবার আগে পণ্ডিতমশাইকে সামলাতে হয় ক্লাশে নিজের ঘুমিয়ে পড়ার পরিস্থিতি। কিন্তু শুধু ঘটনাগত পরিস্থিতি নয় শব্দ ব্যবহারের দক্ষতাও পরিস্থিতি

তৈরি করে এখানে।

নিধিরাম কালাচাঁদের আঁকা ছবি দেখে একের পর এক সংশোধনী প্রস্তাব দিয়ে যাচ্ছিল বলে কালাচাঁদ রেগে মেগে নিধিরামকে মারল। হেড মাষ্টারমশাই কালাচাঁদকে জিজ্ঞেস করলেন নিধিরামকে সে মেরেছে কি না। কালাচাঁদ উত্তর দেয় 'আজ্ঞে না মারব কেন? কান মলে দিয়েছিলাম, গালে খামচে দিয়েছিলাম আর একটুখানি চুল ধরে ঝাঁকিয়ে মাটিতে ফেলে দিয়েছিলাম।'

এগুলি মারা নয়। চুল ধরে ঝাঁকিয়ে মাটিতে ফেলতে হলে কতটা জোর লাগে আন্দাজ করা কঠিন নয়—তবু নির্দ্বিধায় যে বিশেষণটি সে ব্যবহার করে তা হল 'একটুখানি'। 'একটুখানি' শব্দটি কী অমোঘ।

শিল্পীর আঁকার উপরে ক্রমান্বয়ে সংশোধনী প্রস্তাব আনার ব্যাপারটিতেই যে পরিস্থিতি গড়ে ওঠে তার অসঙ্গতি বোঝা কঠিন নয়—তার মধ্যে মাঝে মাঝে এরকম উক্তি প্রত্যুক্তি সংলাপ শব্দ ব্যবহার আরও মশলা যুগিয়ে দেয়। কৌশলটি এত অনায়াসে ব্যবহৃত হয় যে তা কৌশল বলে মনেই হয় না। তবু এটা পরিস্থিতি নির্মাণের কৌশলই। এই কৌশলের সঙ্গেই যুক্ত হয়েছে অপর একটি অমোঘ কৌশল—তা হল বর্ণনাকারীর নিরীহ ভাবভঙ্গি।

## ৯

বস্তুত বর্ণনাকারীর গোবেচারা ভাবভঙ্গি প্রত্যেকটি গল্পের ক্ষেত্রেই এক একটা নতুন পরিস্থিতির উদ্ভব করে। বর্ণনাকারী সাধারণত মন্তব্য ক'রে বুঝিয়ে দেওয়ার চেষ্টা করে না—নিজেই বুঝে নিতে চেষ্টা করে। এই ভঙ্গিটিই প্রসন্ন হাসির পরিস্থিতির জন্ম দেয়। দু একটা উদাহরণ দিচ্ছি:

আশ্চর্য কবিতা গল্পে পণ্ডিত মশাই যেমন বসন্তের টীকার মত কবিতা রোগের টীকা দিয়ে দিলেন তখন বর্ণনাকারী ছাত্রটি বলছে। 'এ কবিতার কী আশ্চর্য গুণ তারপর হইতে কবিতা লেখার ফ্যাশান স্কুল হইতে একেবারেই উঠিয়া গেল।' চীনে পটকা গল্পে রামপদর মিহিদানার হাঁড়িতে চীনে পটকা ফাটিয়ে পাগলা দাশু যুক্তি দিয়ে যায় রামপদর মিহিদানা নিয়ে রামপদ যদি যা ইচ্ছে তাই করতে পারে তবে তার পটকা নিয়ে সেও যা ইচ্ছে তাই করতে পারে। এহেন যুক্তির পর আর তর্ক চলে না। তাই মাষ্টারমশাই ছাত্র সবাই চলে গেল। তখন বর্ণনাকারীর মন্তব্য:

'ছুটির পর আমরা সবাই মিলিয়া কত চেষ্টা করিয়াও তাহাকে তাহার দোষ বুঝাইতে পারিলাম না।'

কালাচাঁদের ছবি গল্পটির কথা বলেছি। যেখানে কালাচাঁদ এঁকেছে খাণ্ডব দাহনের ছবি সেখানে নিধিরাম ছবিটাকে এদিকে ওদিকে পালটে সীতার অগ্নিপরীক্ষায় রূপান্তরিত করতে বলল, তারপরেই আবার অন্যরকমভাবে ওটিকে শিশুপালবধের ছবিতে পরিণত করতে পরামর্শ দিল; এ প্রস্তাব নিধিরামের পছন্দ না হওয়াতে

পরমুহূর্তেই ওটিকে জনমেজয়ের সর্পযজ্ঞে রূপান্তরিত করতে বলে আবার তার পরের মুহূর্তেই পরামর্শ দেয় সমুদ্রমন্থনের ছবিতে পরিণত করার জন্য। এরপরই কালাচাঁদ থাকতে না পেরে নিধিরামকে মেরেছিল। বর্ণনাকারীর কথা এখন এইরকম :

'ব্যাপারটি কি বোঝা গেল না তাই সন্ধ্যায় সবায় মিলিয়া কালাচাঁদের বাড়িতে গেলাম। আমি বলিলাম 'ভাই কালাচাঁদ আমরা তোমার সেই ছবিটা দেখতে চাই সেই যে সমুদ্রলঙ্ঘন না কি যেন?' রমাপ্রসাদ বলিল, 'দূ্যৎ সমুদ্রলঙ্ঘন কিসের? অগ্নিপরীক্ষা।' আর একজন বলিল না না কি একটা বধ। কেন জানি না কালাচাঁদ হাঁ হাঁ করিয়া একেবারে তেলে বেগুনে জ্বলিয়া উঠিল।'

শিল্পীর ছবি দর্শকদের মনে শিল্পীর অভিপ্রেত বক্তব্য পৌঁছে দিতে পারছে না এটাই তার রাগের কারণ হতে পারে তার উপরে একের পর এক সংশোধনী প্রস্তাব, এরপরেও ছেলেরা খাণ্ডবদহনকে সমুদ্রমন্থন ব'লে উল্লেখ করতে গিয়ে সমুদ্রলঙ্ঘন বলে, অগ্নিপরীক্ষার কথা বলে। কিন্তু কালাচাঁদের প্রতিক্রিয়ার ব্যাপারে নিরীহ মন্তব্য করে কালাচাঁদ তেলে বেগুনে জ্বলে উঠেছে কেন তারা জানে না! এই 'কেন জানি না' শব্দ কটির নিরীহ ভঙ্গিই গল্পের স্বাদ বাড়িয়ে দেয়।

বর্ণনাকারীর নিরীহ বর্ণনভঙ্গির দ্বারা সৃষ্ট হাসি উৎসারিত হয় হ য ব র ল তে। সেখানে আটবছর তিনমাস বয়সী গল্প বলা ছেলেটি যে ভঙ্গিতে কথা বলে তাতেই আজগুবি ও উদ্ভট ঘটনাগুলির মজা বেড়ে যায়। সে সহজেই বলে :

'আমি ভারি অপ্রস্তুত হয়ে গেলাম। তাই থতমত খেয়ে তাড়াতাড়ি বলে ফেললাম ও হ্যাঁ হ্যাঁ বুঝতে পেরেছি। এই রকম শুনতে শুনতে আমার কেমন রাগ ধরে গেল। আমি ভয়ানক আপত্তি করে বললাম, এ হতেই পারে না। বুকের মাপও ছাব্বিশ ইঞ্চি গলাও ছাব্বিশ ইঞ্চি? আমি কি শুয়োর?'

ভুরিভুরি উদাহরণ দেওয়া যায়। কিন্তু তার বোধহয় আর দরকার নেই। বিশৃঙ্খল ঘটনা, অর্থহীন তথ্যসম্ভার, সংগতিসূত্রহীন চরিত্র, অভিনব চারিত্রিক প্রবণতা, স্বভাব এ সবই তাঁর ইঙ্গিত মাত্র যেন সারিবন্ধ ভাবে দাঁড়িয়ে যায়। তখন বড়দের আর ছোটদের জগতের মধ্যেকার দুরতিক্রম্য ব্যবধানের মিথ যায় ভেঙে। ছোটরা যখন এই জগৎটাতে অনায়াসে বেড়িয়ে বেড়ায় তখন বড়রা চমকে গিয়ে মনে করে দেখে এই বিশৃঙ্খল জগতে সেও বিচরণ করত শুধু নয় এখনও বিচরণ করে বেড়াচ্ছে। তাঁর কবিতাতে কেবল উদ্ভট অসঙ্গতির মাধ্যমে গড়ে ওঠা শুভ্র হাস্যরস পাওয়া যায় না, পাওয়া যায় জীবনের বিচিত্র স্বাদ। তাঁর গল্পের জগতেও তেমনি দেখতে পাই আমাদেরই মনের লোভ হিংসা বাহাদুরি দেখাবার প্রবণতা শিশুর প্রাণবান্ চঞ্চলতা, আমাদের অল্পসল্প আয়ত্ত করা বা অনায়ত্ত বিজ্ঞান ইত্যাদির মাধ্যমে গড়ে ওঠা হাসির রস। আধার বদল হলে তরল পদার্থের আকার বদলে যায় গল্পের জগতে এসে তেমনি কবিতার জগতের একই উপাদান পাত্রপাত্রী সব ভিন্ন আকার মাত্র ধারণ করে। কিন্তু ফল একই থাকে। ব্যবহৃত উপাদানগুলি এখানেও যৌক্তিকতার প্রতিতুলনার আলোকে উদ্ভাসিত হয়ে ওঠা পৃথিবীর প্রতি আমাদের মনোভাবকে আগ্রহী এবং সহনশীল করে তোলে।



# খেয়ালরসের কবি

## রেখা রায়চৌধুরী

বাংলাসাহিত্যের ক্ষেত্রে সুকুমার রায় আবির্ভূত হন বর্তমান শতাব্দীরই গোড়ার দিকে। আর সাহিত্যজগতে প্রবেশ করেই সুকুমার রায় জানিয়ে দিলেন বাংলা কবিতায় তিনি এনেছেন এক নতুন রস। সেই রসের নাম, তাঁরই ভাষায় "খেয়াল রস।" পাশ্চাত্য সাহিত্যের এডওয়ার্ড লীয়র এবং লুইস ক্যারলের "ননসেন্স-ভার্স"—এ যে রসের সঙ্গে শিক্ষিত বাঙালীর পরিচয় ঘটেছিল আগেই, আবোল তাবোল-এ সেই "ননসেন্স ভার্স" রচনা করে কবি কৈফিয়ৎ দিলেন—

"যাহা আজগুবি, যাহা উদ্ভট, যাহা অসম্ভব,
তাহাদের লইয়াই এই পুস্তকের কারবার।
ইহা খেয়ালরসের বই, সুতরাং সে-রস
যাঁহারা উপভোগ করিতে পারেন না,
এ-পুস্তক তাঁহাদের জন্য নহে।"

অর্থাৎ আবোল তাবোল-এর ছড়ার জগতে কৌতুকরস আস্বাদন করতে সুকুমার রায় আমন্ত্রণ জানিয়েছেন প্রকৃত রসিক পাঠককে—'হাঁড়িচাঁচা"দের নয় আর "রামগরুড়ের ছানা"দের তো একেবারেই নয়। সুকুমার রায়ের এই অভিনব রচনাসম্ভার বাংলার শিশু সাহিত্যকে হঠাৎই যেন বেশ খানিকটা সাবালক করে তুলল: আর ছেলেভুলানো ভূত-প্রেত-দত্যি-দানোর গল্পের জগত থেকে বেরিয়ে এসে বাংলাসাহিত্যের ক্ষুদে পাঠকেরা পেয়ে গেল এক অফুরান মজা ও চিরন্তন আনন্দের জগত। শিশু, কিশোর, বয়স্ক সব পাঠকের জন্য এই দুর্লভ আনন্দের আস্বাদ সেদিন বয়ে নিয়ে এসেছিল

সুকুমার রায়ের "আবোল তাবোল।"

আপাতদৃষ্টিতে সুকুমার রায়ের রচনাকে আজগুবি কল্পনা, অসংলগ্ন প্রলাপ বা নিতান্তই কৌতুককর কিছু ছেলেমানুষী বলে মনে হতেই পারে। কারণ সুকুমার-সাহিত্য কচিকাঁচাদের পাঠ্য, আর তা নির্মল আনন্দের উৎসও বটে। কিন্তু তার চেয়েও আরো কিছু, আরোও বেশি দিয়েছেন বলেই সুকুমার রায় বাংলাসাহিত্যে স্মরণীয় প্রতিভা। তাঁর সাহিত্য একাধারে শিশুপাঠ্য, সাধারণভাবে সাবালক পাঠ্য এবং বিশেষভাবে বিদগ্ধজনের সাহিত্য। চার্লি চ্যাপলিনের মতই তিনিও স্তরবহুল শিল্প। ভোক্তার তারতম্য অনুসারে কাউকেই বঞ্চিত হতে হয় না। সেই অর্থেই "প্রলাপেতে সফলতা" লাভ করে সুকুমার রায়ের কবিতা শিল্পসীমায় উত্তীর্ণ হয়েছে।

সুকুমার রায় ছিলেন "টুনটুনির বই" —খ্যাত উপেন্দ্র কিশোর রায়চৌধুরীর পুত্র। অর্থাৎ পারিবারিক সূত্রে তাঁরা পিতা-পুত্র ছিলেন শিশুসাহিত্যের কারবারী। এছাড়া বিজ্ঞানের সুযোগ্য এবং সফল ছাত্র, ফটোগ্রাফিতে পারদর্শী, চিত্ররচনায় দক্ষ সুকুমার রায় একসময় ছোটদের পত্রিকা "সন্দেশে"র সম্পাদকও ছিলেন। আর সাহিত্যকৃতিতে আধুনিক বাংলাসাহিত্যে তাঁর ক্ষেত্রে তিনি ছিলেন অনন্য। যেমন পাশ্চাত্ত্যসাহিত্যে ছিলেন লীয়ার বা লুইস্ ক্যারল। এঁদের রচনা পাঠ করে সুকমার রায় বাংলায় "আবোল তাবোল" রচনা করতে উদ্বুদ্ধ হয়েছিলেন কিনা, একেবারে নিশ্চয় করে বলা না গেলেও, লীয়র এবং ক্যারলের জীবনধারায় সঙ্গে কিছু পরিবেশগত সাদৃশ্য যে সুকুমার রায়ের ছিল, তা কিন্তু অস্বীকার করা যায় না। এডোয়ার্ড লীয়র ছিলেন চিত্ররচনায় দক্ষ শিল্পী। ছেলেমেয়েদের আমোদ দেবার জন্যই ইনি "ননসেন্স ভার্স" লিখতে সুরু করেন। অপরদিকে লুইস্ ক্যারল ছিলেন অক্সফোর্ডের কৃতি ছাত্র—গণিতের গবেষক-শিক্ষক। ইনিও চিত্রাঙ্কনে পারদর্শী ছিলেন আবার ফটোগ্রাফিতেও তাঁর দক্ষতা ছিল। ইনিও তাঁর অধ্যাপকের কন্যার জন্য অ্যালিস্-এর কাহিনীগুলো লিখেছিলেন। এদেশেও দেখা যায়, রবীন্দ্রনাথ তাঁর সমস্ত জীবনে কাব্য, কবিতা, গান, নাটক রচনা করেছেন প্রচুর, কিন্তু যখন তিনি অদ্ভুতরসের কবিতা 'খাপছাড়া' আর আজগুবি কল্পনা প্রসূত 'সে' রচনা করছিলেন তখন কিন্তু তার পাশাপাশি তিনি বিজ্ঞান সাধনা করে চলেছিলেন, তার ফলশ্রুতি দেখেছি 'বিশ্বপরিচয়-'এ। রবীন্দ্রনাথও এই জাতীয় রচনাগুলো লিখেছিলেন 'ছেলেদের'-জন্য। অনুরূপভাবে বলা যায়, সুকুমার রায়ের 'আবোলতাবোল' এর অধিকাংশ কবিতাই 'সন্দেশে'-এ প্রকাশিত, সুকুমার রায় ছিলেন বিজ্ঞানের ছাত্র। তিনি বিশেষ কৃতিত্বের সঙ্গে ডিগ্রী লাভ করেন। নিজ পরিবারে ভাইবোন, আত্মীয় স্বজনের মধ্যে বড় হয়েছিলেন, আর ছেলেমানুষদের স্নেহবন্ধনে থেকেই বোধ হয়, ছোটদের জন্য ছড়া, গল্প, নাটক রচনায় ব্রতী হয়েছিলেন। সুতরাং দেখা যাচ্ছে, ছোটদের সাহচর্য আর বিজ্ঞানের প্রতি আকর্ষণ বা আগ্রহ—এই দু'টিই এদেশের ও ওদেশের শিশুসাহিত্যের রচয়িতাদের সাধারণ বৈশিষ্ট্য। এই থেকে আমরা বোধহয় একটা সিদ্ধান্তে পৌঁছতে পারি যে 'mathematical precisionই হল বিজ্ঞানরীতি। উৎকল্পনার হাস্যসৃষ্টির পেছনে এই

বিজ্ঞানরীতি দাঁড়িয়ে অসম্ভব কথা ও কল্পনার চালটাকে শাসিত করে। সে-জন্যই 'যা-তা লেখা তেমন সহজ নয় তো' ওদেশের Lear, Raspe, H. G. Wells, Carroll, এদেশের ত্রৈলোক্যনাথ সুকুমার রায়, রাজশেখর বসু, সকলেই যে বিজ্ঞানীমনের অধিকারী ছিলেন, তা হ'ল উদ্ঘাটিত সত্য।[১]

সাধারণভাবে সাহিত্যকে আমরা বয়স্কদের কুক্ষিগত করে রেখেছি। বাংলাসাহিত্যে শিশুসাহিত্যের ধারাটি বড়ই অবহেলিত। অবশ্য এইসঙ্গে একথাও মনে রাখা দরকার যে শিশুসাহিত্য বলতে, কিছু অর্থহীন, বক্তব্যহীন, প্রলাপমাত্রকেই বোঝায় না। 'শিশুসাহিত্য' বলতে, তার একটি বিশেষ সংজ্ঞা নির্দেশ না করেও বলা যায়, শিশুমনকে তুষ্ট, তৃপ্ত ও আনন্দিত করে এমন কিছু রচনা, তা গল্পেই বলা হোক বা ছড়াতেই বলা হোক, তাকেই আমরা শিশুদের জন্য রচনা বলে চিহ্নিত করতে পারি। এই ধরণের রচনার কখনও কখনও বিশেষ কিছু বক্তব্য থাকলেও, তা গভীরে নিহিত থাকে-সেটি শিশুমনকে স্পর্শ না করলেও, বড়দের কাছে তার একটি পৃথক মূল্য থাকে। এই ধরণের "সৎ" শিশুসাহিত্য যখন আমাদের সাহিত্যভাণ্ডারে খুব অল্পই ছিল, তখন উপেন্দ্রকিশোর রায়চৌধুরীর "টুনটুনির বই"-বাংলাসাহিত্যের নবদিগন্ত খুলে দিল। আর একটু পরেই কোনওরকম হিতোপদেশ না দিয়ে একেবারে ছোটদের মনের মতন বেশ কিছু কৌতুকরসোচ্ছল ছড়া, গল্প, নাটিকা লিখলেন সেই বিখ্যাত রায়চৌধুরী পরিবারের সন্তান এই সুকুমার রায়। হাস্য ও কৌতুকের যে অজস্র ধারা উৎসারিত হয়েছিল সুকুমার রায়ের কবিতায়, তার মূলে দেশি ও বিদেশি প্রভাব ছাড়াও রবীন্দ্রনাথের বিশেষ কতকগুলি রচনার প্রভাব যে পড়েছিল, সে কথা স্মরণ করে সুকুমার সেন মহাশয় বলেন—'এ ছাড়াও আরেকটি আদর্শ ছিল যা প্রবলতর, তা হ'ল রবীন্দ্রনাথের বিশেষ কতকগুলি রচনা "হাস্যকৌতুক" বইয়ে সংকলিত নাট্যখণ্ডগুলি "বৈকুণ্ঠের খাতা" প্রহসন, এবং "হিং টিং ছট্"-এর মতো কবিতা।

শিশুসাহিত্য বলতে প্রথমেই মনে পড়ে রূপকথা-জাতীয় রচনা যা সম্ভব অসম্ভবের সীমা পেরিয়ে গিয়েও হয়ে ওঠে অপরূপ। এছাড়াও আমরা পাই আর একধরণের রচনা, যার বক্তব্য কিছু থাক বা না থাক, কৌতুকরসই এতে প্রাধান্য লাভ করে। এই ধরণের রচনাগুলো শিশুসেব্য তো বটেই কিন্তু এর সবকটিই যে শিশুবোধ্য হয়ে ওঠে, তা কিন্তু একেবারেই নয়। "আবোল তাবোল" এর কবি সুকুমার রায় এই দুইধরণের ছড়া বা কবিতারচনায় নিপুণতার পরিচয় দিয়েছেন। একদিকে যেমন রয়েছে শুধুই মজার বর্ণনা

হাতিমির দশা দেখ-তিমি ভাবে জলে যাই
হাতি বলে, "এই বেলা জঙ্গলে চল ভাই"
সিংহের শিং নেই, এই তার কষ্ট—
হরিণের সাথে মিলে শিং হল পষ্ট। (খিচুড়ি)

অন্যদিকে রয়েছে অপূর্ব কাব্যে যা প্রায় রূপকথার মতো—

হেথায় রঙিন আকাশতলে

(১৯৭৩) 'দ্য সিস্টেম অফ কমোডিটি প্রোডাকশন' নামে মৎপ্রণীত প্রবন্ধে এটা বলার চেষ্টা হয়েছিল যে, শিল্পবস্তু গ্রহীতার তিন ধরনের প্রয়োজন মেটায়। তিনটি আলাদা আলাদা কারণে শিল্পবস্তুর চাহিদা তৈরী হয়ঃ (ক) আধিভৌতিক ক্রিয়া-কর্মের যন্ত্র হিসাবে এবং/বা পূজ্যবস্তু হিসাবে, (খ) সংযোগক্ষম মাধ্যম হিসাবে এবং/বা (গ) অলংকার হিসাবে গুণগুলি অল্পবিস্তর মিশে থাকে। প্রবন্ধ প্রকাশের বেশ কিছুকাল পরে, অকাল-প্রয়াত জর্মন সমালোচক হলটের বেনজামিন-এর কিছু লেখার একটি ইংরিজি সঙ্কলন, ইলিউমিনেশনস, কেপ, লণ্ডন, ১৯৭০-এ 'দা ওয়াক' অফ আর্ট' ইন দি এজ অফ মেকানিক্যাল রিপ্রোডাকসনস' নামে একটি প্রবন্ধ চোখে পড়ে। সেখানে বেঞ্জামিন বলেছেন, দু' জাতের শিল্পবস্তু দু' ভাবে দর্শকের চাহিদা মেটায়ঃ পূজ্য বস্তু হিসেবে এবং দর্শনীয় বা দর্শনেন্দ্রিয় তৃপ্তকর বস্তু হিসাবে। বেঞ্জামিনের প্রথম জাতটি ঠিক আছে! দ্বিতীয় জাতটি বর্ণসংকর।

৪। গ্রন্থচিত্রণ, চিত্রিত পুঁথি চিত্র মুদ্রণের ইতিহাস ও কলাকৌশল নিয়ে ইংরেজি ভাষায় লেখা অনূদিত বহু প্রামাণ্য বই পাওয়া যায়। ডেভিড ব্ল্যাণ্ড, এ হিস্ট্রি অফ বুক ইলাস্ট্রেশন, লণ্ডন, ১৯৫৮—তার মধ্যে এমনই একটি বই যা বিশেষজ্ঞদের জন্য নয়, কিন্তু সব সাধারণস্বীকৃত তথ্য-প্রমাণাদি বইটিতে সুন্দরভাবে সাজানো আছে। এই সচিত্র বইটি নয়নসুখকরও বটে। প্রতিবেশী দেশ সহ ভারতবর্ষে গ্রন্থচিত্রণ, চিত্রিত পুঁথি ও চিত্র মুদ্রণের প্রামান্য ইতিহাস-এর জন্য জেরেমিয়া পি লসটি, দি আর্ট অফ বুক ইন ইনডিয়া, ব্রিটিশ লাইব্রেরী, লণ্ডন, ১৯৮২ (ইংল্যাণ্ডে অনুষ্ঠিত ভারত-মেলা উপলক্ষে প্রকাশিত) দ্রষ্টব্য।

৫। সুকুমার রায়ের জীবনী সংক্রান্ত তথ্যাদির জন্য, সুকুমার রায়ঃ সমগ্র শিশু সাহিত্য, আনন্দ, কলকাতা ১৩৮৩-র অন্তর্ভুক্ত সত্যজিত রায়ের 'ভূমিকা' ও সংসদ বাঙালী চরিতাভিধান, সাহিত্য সংসদ, কলকাতা, ১৯৭৬ দ্রষ্টব্য।

৬। হাসির কারণ বহুবিধ। কৌতুকবোধ তার অন্যতম। শিল্পসাহিত্যে হাস্যরসের উৎস প্রধানত কৌতুক। কৌতুকের উপকরণ, উপাদান কি? এবং কৌতুক কেন হাস্যোদ্রেককর তার ব্যাখ্যা রবীন্দ্রনাথের 'কৌতুকহাস্য' এবং 'কৌতুকহাস্যের মাত্রা' নামে দুটি সরস রচনা যেমন পাওয়া যায়, তেমনটি আর কোথাও পাওয়া যায় না। প্রবন্ধদ্বয়ের জন্য পঞ্চভূত (১৩০৪), রবীন্দ্ররচনাবলী (বিশ্বভারতী সংস্করণ), দ্বিতীয় খণ্ড দ্রষ্টব্য।

৭। ঊনিশ শতকের ফরাসী কবি শার্ল ব্যোদলেয়ার ১৮৫৫-লেখা একটি প্রবন্ধে হাসির উৎস ও কারণ এবং শিল্প-সাহিত্যে হাস্যরস বিচার বিবেচনা করেছিলেন। সেই প্রবন্ধেই এবম্বিধ অভিমত পাওয়া যায়। পিটার ক্যুয়েনেল (সম্পাদিত), শার্ল ব্যোদলেয়ার—এসেন্স অফ লাফটার, মেরিডিয়ান, নিউ ইয়র্ক, ১৯৫৬।

৮। 'বাংলা শিশুসাহিত্য' নামে ১৯৫২-তে লেখা তাঁর অসাধারণ প্রবন্ধটিতে

বুদ্ধদেব বসু, সুকুমার রায়ের লেখার এদিকটির প্রতি আমাদের দৃষ্টি আকর্ষণ করেছিলেন। বুদ্ধদেব বসু, প্রবন্ধ সংকলন, দে'জ কলকাতা, ১৯৮২।

৯। 'গ্রোটেস্ক' বা কিম্ভূত কিংবা উদ্ভট যে 'হিউমার' বা কৌতুকের চেয়ে উঁচু দরের শিল্প এ-বিষয়ে শার্ল ব্যোদলেয়ারের কোন সন্দেহ ছিল না। ব্যোদলোয়ার, তদেব।

১০। কবি, সমালোচক উইলিয়ম এম্‌প্‌সনের মতে এমবিগুইটি বা ধন্দ শিল্পের প্রাণ। উইলিয়ম এম্‌পসনের সেভেন টাইপ্‌স্‌ অফ এমবিগুইটি, ফনটানা পেপারব্যাক, লণ্ডন ১৯৬৭, দ্রষ্টব্য।

১১। এডওয়ার্ড লিয়র-এর লিমেরিকের অধিকাংশ ভাল সংস্করণেই তাঁর নিজকৃত সচিত্রণী-চিত্র স্থান পায়। লিয়র সম্পর্কে আলোচনা হয়েছেও বিস্তর। তবে, জন লেহম্যান এডওয়ার্ড লিয়র এণ্ড হিজ ওয়ার্ল্ড, টেমস্‌ এণ্ড হাডসন, নরউইচ, ১৯৭৭, নামে বইটি অনবদ্য। বইটির ছবি দেখলে বোঝা যায় সুকুমার রায় লিয়রের কাছে কতটা ঋণী।

১২। বুদ্ধদেব বসু—তদেব।



## রবীন্দ্রনাথের তরুণ বন্ধু

### পার্থ বসু

উপেন্দ্রকিশোর রায়চৌধুরী ময়মনসিংহের মসুয়া শহর থেকে এসেছিলেন কলকাতার কলেজে পড়তে। পূর্বপরিচিত গগনচন্দ্র হোমের প্রেরণায় উপেন্দ্রকিশোর ব্রাহ্মধর্মে দীক্ষিত হয়েছিলেন। সাংগীতিক প্রতিভাধর, সাহিত্যসেবী এবং শিল্পী হিসেবে শুধু নয়, বিচিত্র সাংস্কৃতিক কর্মে উদ্যোগী উপেন্দ্রকিশোরের সঙ্গে সহজেই বন্ধুত্ব হয়েছিল কলকাতার জোড়াসাঁকোর ঠাকুরবাড়ির কবি রবীন্দ্রনাথের। বয়সে ছিল দু' বছরের পার্থক্য। উপেন্দ্রকিশোর যেহেতু রবীন্দ্রনাথের সমসাময়িক, অতএব তাঁকে 'ভক্ত' বলা যায় না; বলা যেতে পারে, অনুরাগী বান্ধব। রবীন্দ্রনাথের স্বকণ্ঠে গানের সঙ্গে তিনি যন্ত্রে সংগত করতেন জানা যায়। কবির গানের প্রথম 'স্টাফ নোটেশন' উপেন্দ্রকিশোর-কৃত। রবীন্দ্রনাথের কবিতার সঙ্গে চিত্রাংকনও করেছেন। একটি স্বচ্ছ এবং নিরাবেগ মৈত্রীর সম্পর্ক ছিল ধীরস্বভাব কর্মোদ্যোগী উপেন্দ্রকিশোর এবং ভাবপ্রবণ স্বপ্নদর্শী রবীন্দ্রনাথের মধ্যে; উপেন্দ্রকিশোর তাঁর প্রথম সন্তান, কন্যা সুখলতার নাম রেখেছিলেন 'হাসি' এবং প্রথম পুত্রসন্তান সুকুমারের নাম রেখেছিলেন 'তাতা'; বলা বাহুল্য, দুটি নামই রবীন্দ্রনাথের রচনা 'রাজর্ষি' থেকে আহৃত।

উপেন্দ্রকিশোরের বাড়িতে রবীন্দ্রনাথ আসতেন। শৈশব থেকে সেই সুবাদে রবীন্দ্রনাথের সঙ্গে সুকুমারের পরিচয়। সাহিত্য-শিল্প-সংগীতের পরিমণ্ডলে সুকুমার বড় হয়ে উঠেছেন। স্বভাবতই তাঁর বন্ধু-নির্বাচনেও সেই দৃষ্টি কাজ করেছে, কিংবা

সুকুমার রায়ের সুখ্যাত ব্যক্তিত্বের প্রভাবে তাঁর সঙ্গীরাও সংস্কৃতির আলোক পেয়েছেন এমনও বলা চলে। তাঁদের মধ্যে একাধিকজন ছিলেন রবীন্দ্রনাথেরও ঘনিষ্ঠ তরুণ বন্ধু। ব্রাহ্মসমাজের সাংস্কৃতিক আন্দোলনে সুকুমার রায় যখন অবিসংবাদী নেতা তখন তাঁর সামনে প্রত্যক্ষ এবং প্রোজ্জ্বল ছিলেন অবশ্যই রবীন্দ্রনাথ। দেশের শিক্ষা এবং রাজনৈতিক আন্দোলনে, সাংস্কৃতিকক্ষেত্রে তো বটেই, রবীন্দ্রনাথ তখন প্রবলভাবে জড়িত। ওদিকে ব্রাহ্মসমাজের কতকগুলি 'নেতিবাচক' অনুজ্ঞার প্রতি সুকুমার রায়ের ভীষণ অনীহা প্রকাশ পেত; তিনি চেয়েছিলেন সদর্থক কিছু সংগঠনের পরিকল্পনা। নিকটতম প্রতিভা, পিতৃবন্ধু রবীন্দ্রনাথ ছাড়া সুকুমার রায় আর কাকে জ্যোতিষ্ক বলে মান্য করতে পারতেন? রবীন্দ্রনাথের প্রতি সুকুমারের ছিল অনুজপ্রতিম পরিচ্ছন্ন এক শ্রদ্ধা যা কখনও অন্ধ ভক্তিতে রূপান্তরিত হয়নি।

এইকালেই ব্রাহ্ম যুব সমিতির সব সদস্যদের সুকুমার রায় মাসে একদিন এদিক ওদিক নিয়ে যেতেন। সেই উপলক্ষে একবার তিনি সদলে উপস্থিত হয়েছিলেন সত্যেন্দ্রনাথ ঠাকুরের স্টোর রোডের বাড়িতে। এর কাছাকাছি সময়ে সুকুমার রায় 'আলোক' নামে একটি পত্রিকা প্রকাশ করেন, সেখানে রবীন্দ্রনাথের 'আলোয় আলোকময় করে হে এলে আলোর আলো' মুদ্রিত হল। পত্রিকাটির আবির্ভাবের ঘোষণারূপেই গানটি সেখানে পুনর্মুদ্রিত হয়েছিল।

ছাত্রজীবন থেকেই রবীন্দ্রনাথ-প্রতিষ্ঠিত বোলপুর ব্রাহ্মচর্যাশ্রমে সুকুমার রায়ের যাতায়াত ছিল। সে সময়ে তাঁর পরিচয় হয় কালিদাস নাগের সঙ্গে। ডঃ নাগের স্মৃতিকথায় জানা যায়, 'রবীন্দ্রনাথের যখন ৫০ বছর বয়স তখন একবার থার্ড ক্লাসের টিকিট করে শান্তিনিকেতন যাই। পথে পরিচয় হয় সুকুমার রায়ের সঙ্গে। তিনি বিলেত যাবেন।' এর পরে ডঃ কালিদাস নাগ সবিস্ময়ে লক্ষ করেছেন সুকুমার রায়ের স্বভাবটি: 'রবীন্দ্রনাথের আশ্রমে তখন পয়সার টানাটানি। শালপাতায় নুন রেখে কাঁকরভরা চাল ডাল খেতে হত। তখন সুকুমার রায়ের হাসির হর্‌রা শোনা গিয়েছিল। খাচ্ছেন আর মুখে মুখে গান রচনা করছেন···রবীন্দ্রনাথের অনুকরণে, 'এই তো ভাল লেগেছিল আলুর নাচন হাতায় হাতায়'। প্রতিদিন একই তরকারি আলু-খাওয়ার প্রতিক্রিয়া।

১৯১১য় রবীন্দ্রনাথের পঞ্চাশতম জন্মোৎসব শান্তিনিকেতনে সমারোহের সঙ্গে হয়েছিল; সেবার 'রাজা' নাটকও হল। আর ছিল সুকুমার রায়ের পাঠ। সীতা দেবী তাঁর 'পুণ্যস্মৃতি' গ্রন্থে লিখছেন, "ইহারই ভিতর একদিন সুকুমার রায় তাঁহার 'অদ্ভুত রামায়ণ' গান করিয়া শুনাইয়াছিলেন। উহা ২৪শে কি ২৬শে বৈশাখ হইয়া থাকিবে। এই রামায়ণ গানটি সকলেই খুব উপভোগ করিয়াছিলেন। 'অদ্ভুত রামায়ণে' একটি গান আছে, 'ওরে ভাই, তোরে তাই কানে কানে কই রে, ঐ আসে, ঐ আসে, ঐ ঐ ঐ রে'। আশ্রমের ছোট ছেলেরা ঐ গানটি শোনার পর সুকুমারবাবুরই নামকরণ করিয়া বসিল, 'ঐ আসে'। একটি ছোট ছেলে মাঠের ভিতর গর্তে পড়িয়া গিয়া আর উঠিতে পারিতেছিল না। সুকুমারবাবুকে সেইখান

দিয়া যাইতে দেখিয়া সে চিৎকার করিয়া বলিল, 'ও ঐ আসে, আমাকে একটু তুলে দিয়ে যাও তো'।"

১৯১১ সালে গুরুপ্রসন্ন বৃত্তি পেয়ে সুকুমার বিলেত যাত্রা করেন। তার কয়েক মাস পরেই ১৯১২র জুন মাসে রবীন্দ্রনাথ পুত্র ও পুত্রবধূ সহ লণ্ডনে পৌঁছন। বিদেশে কবির সংস্পর্শে এসে সুকুমার রায় যে বিশেষ আনন্দিত হয়েছিলেন, সেখান থেকে আত্মীয়জনকে লেখা চিঠিতে তার প্রকাশ রয়েছে। যেমন পিতৃদেব উপেন্দ্রকিশোরকে সুকুমার লিখেছেন: 'সকালে রবিবাবুর সঙ্গে দেখা করতে গিয়েছিলাম··· রবিবাবুরা যেখানে আছেন সে জায়গাটা ভারি সুন্দর।'

বা,

'আজ রাত্রে রবিবাবুদের ওখানে নেমতন্ন আছে। Mr Rothenstein প্রভৃতি অনেকে আসবেন। রবিবাবু এখন খুব কাছেই থাকেন—Cromwell Road-এর এখান থেকে ১ মিনিটের রাস্তা।'

মাকে লিখছেন একটি চিঠিতে:

'গত শনিবার ব্রাহ্মসমাজে রবিবাবু "কর্ম্মযোগ" বিষয়ে চমৎকার বক্তৃতা দিয়েছিলেন। অনেক লোক হয়েছিল—তাঁরা সকলেই খুব খুসী হলেন বলে বোধ হল।'

সেখানে অন্য অনেক কথার মধ্যে চকিতে এসে পড়ছে রবীন্দ্রনাথের কথা, তাঁর সস্নেহ সান্নিধ্য যে সুকুমার উপভোগ করছেন সেকথা সহজেই বোঝা যায়। যেমন, মাকে জানাচ্ছেন,

'বিকালে আবার রবিঠাকুরের ওখানে নেমন্তন্ন'···সুবিনয় রায়কে লিখছেন,

'রবিবাবু খুব কাছেই থাকেন। প্রায়ই তাঁর সঙ্গে কথাবার্তা হয়।'

পুণ্যলতা চক্রবর্তীকে জানালেন,

'এই রবিবার রবিবাবু মন্দিরে উপাসনা করবেন।

এর মধ্যে অনেকবার রবিবাবুর সঙ্গে দেখা হয়েছে।'

আর এইভাবেই রবীন্দ্রনাথের প্রবাস-জীবনের বহু উপকরণ প্রকীর্ণ হয়ে রয়েছে সুকুমার রায়ের তৎকালে লেখা চিঠিগুলিতে। আমাদের মনে পড়ে যায়, পরবর্তীকালে সুকুমার রায়ের এক বন্ধু প্রশান্তচন্দ্র মহলানবীশ যখনই রবীন্দ্রনাথের বিদেশ-ভ্রমণের সহচর হয়েছেন তাঁর লেখা পত্রাদিতেও রবীন্দ্র-জীবনীর এ ধরনের অজস্র উপকরণ সংগৃহীত হয়েছে। সুকুমারের চিঠিগুলিতেও সংবাদ পাওয়া যাচ্ছে বিচিত্র ধরনের, যেমন:

'মঙ্গলবার Rothenstein-এর ওখানে রবিবাবু "রাজা"র translation পড়লেন—খুব চমৎকার হয়েছিল। ৬০/৭০ জন লোক হয়েছিল।' এই 'রাজা' নাটকটির অনুবাদক সম্ভবত তৎকালে ইংলণ্ডপ্রবাসী ছাত্র ক্ষিতীশচন্দ্র সেন।

মাকে লিখছেন,

'রবিবাবুর সঙ্গে এর মধ্যে ২/৩ বার দেখা হয়েছে, আসছে রবিবার তাঁর

সমাজে উপাসনা করবার কথা। তিনি বোধহয় শীঘ্রই আমেরিকায় যাবেন।' আবার ১৯১৩'র ১০ এপ্রিল মা-কেই লিখছেন, 'মে মাসে রবিবাবু আমেরিকা থেকে আসবেন। তাঁকে অভ্যর্থনা করবার জন্য শুনলুম লণ্ডনে খুব বড়-রকমের আয়োজন হচ্ছে।' বা পুণ্যলতাকে খবর দিচ্ছেন, 'বিলেতে রবিবাবুর খুবই নাম হয়েছে। এখানকার বড় বড় poetরা রবিবাবুর নাম করতে পাগল।' শুধু তো স্বদেশবাসী বলে নয়, কবির একান্ত স্নেহার্থী সুকুমারের গর্ববোধও যেন প্রচ্ছন্ন হয়ে আছে এসব চিঠিতে। রবীন্দ্রনাথেরও নিশ্চয় প্রীত মনে হয়েছিল সুকুমার রায়ের সঙ্গ। মাকে লিখছেন সুকুমার এক চিঠিতে, 'রবিবাবুর আজ নাহয় কাল জার্মানি ফ্রান্স প্রভৃতি জায়গায় বেড়াতে বেরোবেন—দ্বিজেনবাবু [দ্বিজেন্দ্রনাথ মৈত্র] তাঁদের সঙ্গে যাচ্ছেন। আমাকেও যাবার জন্য রবিবাবু বিশেষ করে বলছেন—কাজেই আমিও রাজি হয়েছি। বিশেষত এরকম সুবিধামত দল করে দেখা আর হবে না।' রবীন্দ্রনাথ সে সময় অনেক পরিচিতজনকেই পেয়েছিলেন সেই সুদূর ইংলণ্ডে; কিন্তু, মনে হয়, সুকুমারের সঙ্গেই তাঁর ঘনিষ্ঠতা বিশেষভাবে ঘটেছিল। প্রমথলাল সেন ব্রজেন্দ্রনাথ শীল থেকে শুরু করে অরবিন্দমোহন বসু, দ্বিজেন্দ্রনাথ মৈত্র, কেদারনাথ চট্টোপাধ্যায় প্রমুখ অনেকের সঙ্গেই কবির দেখাসাক্ষাৎ নিয়মিত হত। কিন্তু, সুকুমার রায় যেন নিজস্ব ব্যক্তিত্ব আর প্রেরণাতেই রবীন্দ্রনাথের পরিচায়কের ভূমিকা নিলেন। আসলে সুকুমার রায়ের মনীষা এবং সাহস সর্বাধিক দীপ্তোজ্জ্বল ছিল; তিনিই বিদেশী এক কবিকে পরিচিত করলেন সর্বপ্রথম ইওরোপে। অধ্যাপক উইলিয়ম পিয়ার্সন তখন লণ্ডনে, তাঁর দৌত্যে ঘটনার সূচনা হয়েছিল। পুণ্যলতাকে লেখা ১৯১২-র ২১ জুন সুকুমার রায় এক চিঠিতে সেকথা লিখছেন। তার চারদিন আগে রবীন্দ্রনাথ লণ্ডনে পৌঁছেছেন।

'পরশুদিন [১৯ জুন ১৯১২] Mr Pearson…তাঁর বাড়িতে আমাকে Bengali Literature সম্বন্ধে একটা Paper পড়বার নেমন্তন্ন করেছিলেন।… সেখানে গিয়ে দেখি Mr. & Mrs Arnold, Mr & Mrs Rothenstine, Dr P. C. Ray, Mr. Sarbadhikary প্রভৃতি অনেকে, তাছাড়া কয়েকজন অচেনা সাহেব মেম উপস্থিত। শুধু তাই নয়, ঘরে ঢুকে দেখি রবিবাবু বসে রয়েছেন। বুঝতেই পারছিস আমার অবস্থা! যা হোক, চোখকান বুজে পড়ে দিলাম। India Office Library থেকে বইটই এনে mterial জোগাড় করতে হয়েছিল। তাছাড়া রবিবাবুর কয়েকটি কবিতা—সুদূরে, পরশপাথর, সন্ধ্যা, কুঁড়ির ভিতর কাঁদিছে গন্ধ ইত্যাদি অনুবাদ করেছিলাম।…Mr Cranmer Bying, Northbrooke [Society]-র Secretary, আর Wisdom of the East Series-এর Editor খুব খুশী।…আমাকে ধরেছেন অনুবাদ করতে, তিনি publish করবেন।' এই হল সূচনা। এর পর সম্ভবত রোটেনস্টাইন, পিয়ার্সনের অনুরোধে সুকুমার রায় শুধু রবীন্দ্রনাথের সাহিত্য নিয়ে একটি লিখিত ভাষণ দিলেন।

মনে করা সংগত, রবীন্দ্রনাথেরও সে-বিষয়ে সম্মতি বা প্রশ্রয় ছিল। বাবাকে লিখছেন সুকুমার, 'এই সোমবার East & West Society বলে একটা clubএ একটা প্রবন্ধ পড়তে হবে সেইটা নিয়ে সপ্তাহখানেক ধরে খুব ব্যস্ত আছি। Paperটার বিষয় রবিবাবুকে উপলক্ষ করে আমাদের নানারকম movements., ব্রাহ্মসমাজ ইত্যাদির কথা বলা।'

সেই সভার সংবাদ পাঠাচ্ছেন পরে, পুণ্যলতাকে : 'গত সোমবার এখানের একটা ক্লাবে "The Spirit of Rabindranath" বলে একটা paper পড়লাম। লোক মন্দ হয়নি। "Quest" কাগজের editor Mr Mead (যিনি এখানে রবিবাবুর lecture সব arrange করেছিলেন), তাঁর প্রবন্ধটা খুব পছন্দ হয়েছে। তিনি "Quest" কাগজে ছাপাচ্ছেন। রবিবাবু দু সপ্তাহ Nursing Homeএ ছিলেন। কয়েকদিন হল সেখান থেকে এসেছেন।'

প্রবন্ধ পাঠের দিন অর্থাৎ ২১ জুলাই তখনও নার্সিং হোমে। ঐ চিঠিতেই খবর আছে যে, দুদিন আগে সুকুমার রায় সেখানে তাঁকে দেখতে গিয়েছিলেন। রচনাটির খসড়া বা পরিকল্পনাও কি লেখক সেখানে কবিকে জানিয়ে এসেছিলেন!

এই 'কোয়েস্ট' পত্রিকার সম্পাদক রেভারেন্ড জে আর এস মিডের উদ্যোগে মে, ১৯২৩ থেকে রবীন্দ্রনাথ যে ভাষণগুলো দিয়েছিলেন সেগুলি পরে 'সাধনা' গ্রন্থে সমাহৃত হয়েছে।

আলোচ্য প্রবন্ধটি পরে সুকুমার রায়ের 'বর্ণমালাতত্ত্ব ও বিবিধ প্রবন্ধ' গ্রন্থে যুক্ত হয়েছে। প্রসঙ্গক্রমে রবীন্দ্রনাথের কয়েকটি কবিতা সুকুমার রায়ের অনুবাদে প্রবন্ধে সন্নিবিষ্ট আছে। কিছু মূলানুগ নিশ্চয় সেই অনুবাদকর্ম, কিন্তু কাব্যের প্রসাদগুণ প্রবলভাবেই রয়েছে। এমনকি রবীন্দ্রনাথের যেসব পদ্য তিনি অনুবাদ করেছেন যেগুলি আজ আধুনিক পাঠকের কাছে অনেকাংশেই তার মূল্য হারিয়েছে। স্বয়ং কবি যেসব রচনার ঐতিহাসিক ভূমিকা ছাড়া আর কোন মর্যাদা দিতে রাজি ছিলেন না। এখন মনে হয়, সুকুমার রায়ের ইংরেজি অনুবাদে সেই রচনার দুর্বলতা বা মালিন্য স্খলিত হয়ে এক নতুন ঔজ্জ্বল্য দেখা দিয়েছে। যথা, 'প্রভাতসংগীত' কাব্যগ্রন্থের

হৃদয় নামেতে এক বিশাল অরণ্য আছে,
দিশে দিশে নাহিকো কিনারা,
তারি মাঝে হনু পথহারা।
সে বন আঁধারে ঢাকা,
গাছের জটিল শাখা
সহস্র স্নেহের বাহু দিয়ে
আঁধার পালিছে বুকে নিয়ে।

'পুনর্মিলন'

সুকুমার রায়ের অনুবাদে,

There is a forest called the heart ;
Endless, it extends on all sides.
Within it mazes I lost my way,
Where the tree with branched entwined
Nurse the darkness in its bosom.

'সন্ধ্যাসংগীত' গ্রন্থের 'হৃদয়ের গীতিধ্বনি' থেকে বেশ কিছু পংক্তি সুকুমার রায় উদ্ধার করেছেন।

মাথায় পড়িছে পাতা, পড়িছে শুকনো ফুল,
পড়িছে শিশিরকণা, পড়িছে রবির কর—
পড়িছে বরষা-জল ঝরঝর ঝরঝর···
বসিয়া বসিয়া সেথা, বিশীর্ণ মলিন প্রাণ
গাহিতেছে একই গান, একই গান, একই গান।

অনুবাদে :

Round thee fall the faded leaves and
flowers shed their petals.
The dewdrops sparkle on the grass and
vanish, the sunlight plays with shadows,
The rain patter on leaves.
And there in the midst of all, thy wasted
weary soul
sings the same, the same, the same
unchanging tune.

একই পদ্যের আরেকটি অংশে :

তবে থাম—থাম ওরে প্রাণ,
পারিনে শুনিতে আর—একই গান—একই গান।

সুকুমার রায়ের অনুবাদে ঃ

Then cease, cease my heart !
I am weary of the same, the same
unchanging cry.

তাছাড়া 'নির্ঝরের স্বপ্নভঙ্গ', সেই সুদীর্ঘ কবিতার মৌল অংশটুকু সন্ধান এবং নির্বাচনও কবিদৃষ্টির পরিচায়ক। আর রয়েছে সম্পূর্ণ 'সুন্দর' কবিতাটির অনুবাদ যার ভাষ্যব্যবহার দেখলেই ধরা পড়ে অনুবাদক সুকুমার রায়ের কবিতাটি সম্বন্ধে মমতা। মূল রচনাটি গানের কল্যাণে যথেষ্ট জনপরিচিত, আমরা শুধু এখানে সুকুমার রায়ের ভাষান্তরের একটি স্তবক পরিবেশন করি ঃ

I am distraught.
O Beyond, I am forlorn.
In the languid sunlit hours
In the murmur of Leaves, in the dancing shadows.
What vision unfolds before my eyes
Of thee—in the wide blue sky ?
O Beyond ! Vast Beyond !
How passionate comes thy clarion call.
I forget, alas ! That my hapless self
Lives in a house whose gates are closed.

পরে স্বয়ং কবি 'সুদূর' কাব্যের অনুবাদ করেছিলেন; তার প্রাসঙ্গিক স্তবকটি এখানে উদ্ধার করা যায়ঃ

I am listless, I am wanderer in my heart.
In the sunny haze of the languid hours, what vast vision of thine takes shape in the blue sky !
O farthest end, O the keen call of thy flute !
I forget, I ever forget, that the gates are shut everywhere in the house where I dwell alone !

হয়ত সুকুমার রায়ের প্রায়-আক্ষরিক অনুবাদ, তবু সচেতন পাঠক অনুবাদেও সেই অনাহত ধ্বনিটি শুনতে পাবেন! কবি-কৃত দুটি অনুবাদও আছে, একটি হল 'চিত্ত যেথা ভয়শূন্য' অপরটি, 'মরণ যেদিন দিনের শেষে'ঃ দুটিই রবীন্দ্রনাথের প্রথম এবং সদ্যপ্রকাশিত অনুবাদ-গ্রন্থ 'গীতাঞ্জলি' থেকে আহৃত। আর সবশেষে 'উৎসর্গ' কাব্যের একটি কবিতা বক্তা-কর্তৃক অনূদিত। সেটি হল, 'ধূপ আপনারে মিলাইতে চাহে গন্ধে'। 'দ্য স্পিরিট অব রবীন্দ্রনাথ টেগোর' রচনাটিতে যেমন প্রকীর্ণ হয়ে রয়েছে এক সন্ধানী পাঠকের আবেগতপ্ত বিশ্লেষণ, কবির রচনার ভাষান্তরেও তার উজ্জ্বল উপস্থিতি। এই ভাষণ এবং অনুবাদ শুনে শ্রোতারা তৃপ্ত হয়েছিলেন। স্বয়ং কবিরও আনন্দের খবর পাওয়া যাচ্ছে বাবাকে লেখা সুকুমার রায়ের একটি চিঠিতেঃ

মঙ্গলবার রবিবাবুর ওখানে রাত্রে খাবার নেমন্তন্ন ছিল। Rothenstein ও সেখানে এসেছিলেন—দুজনেই বল্লেন, আমরা রবিবাবুর কয়েকটা poetry-র যা translation করেছি তা তাঁদের খুব ভালো লেগেছে—সেইগুলো এবং আরো কয়েকটা translate করে publish করবার জন্য বিশেষ করে বললেন। রবিবাবু এখানে আসায় অনেকেই খুব interested হয়েছেন···Mr Rothenstein বল্লেন, এখানকার কয়েকজন-ভাল ভাল লেখক বলেছেন রবিবাবুর translation যদি কেউ করে তাঁরা সেটা দেখে দিতে রাজি আছেন। এখন অবসর আছে—কাজেই অনেক-

গুলো poetry translation করেছি। যদি সুবিধা হয় publish করব। দু-তিন জন publisher এখনি নিতে রাজি আছে।'

সেসব অনুবাদকর্মের সন্ধান নেই। তবু মনে করতে ভাল লাগে, কিছুদিন পরেই রবীন্দ্রনাথের যে রথযাত্রার শুরু হয়েছিল ইয়োরোপ ভূখণ্ডে, তার নকীব ছিলেন তরুণ সুকুমার রায়! বিদেশে মুদ্রণবিদ্যা সম্বন্ধে পড়তে গিয়ে এই সাহিত্যচর্চার সুযোগপ্রাপ্তির জন্য নিশ্চয় সুকুমারের বিদেশী বন্ধু পিয়ার্সনের উৎসাহ ও আগ্রহ যথেষ্ট কাজ করেছিল। প্রসঙ্গক্রমে বলা যায়, সুকুমার রায় ও উইলিয়ম পিয়ার্সনের অকালমৃত্যু ঘটেছিল কয়েকমাসের ব্যবধানে।

১৯১৩র আগস্টে রবীন্দ্রনাথ স্বদেশে ফেরার প্রস্তুতি নিলেন। সুকুমার রায় ১৯১৩র ২৯ আগস্ট তারিখে পিতা উপেন্দ্রকিশোরকে লিখছেন 'রবিবাবুরা বলছিলেন তাঁদের সঙ্গে যেতে—তাঁরা নাকি ইচ্ছা করলে একটা berth আমার জন্য জোগাড় করে দিতে পারবেন। কিন্তু তাঁরা এত শিগগির যাচ্ছেন যে আমার তার মধ্যে কোনকিছু দেখা হবে না—' কিন্তু সুকুমার রায়কেও ফিরতে হল। মনে হয়, সময় বা অর্থের অভাবে নয়, বরং যেহেতু কবির পুত্র ও পুত্রবধূ সেদেশেই সে সময়ে থেকে গেলেন, অতএব সুকুমার রায়ই কবির সহযাত্রী হলেন। আরেকজন ছিলেন সেই ভ্রমণের সাথী, তিনি হলেন কালীমোহন ঘোষ। তবে তিনিও তখন খুব সুস্থ ছিলেন না। সুকুমার রায় ও কালীমোহন ঘোষসহ রবীন্দ্রনাথ ভারতে এসে পেঁছিলেন সেপ্টেম্বর, ১৯১৩।

১৯১৩র ডিসেম্বরে সুকুমার রায়ের বিবাহ হয়। তার কিছুদিন আগেই রবীন্দ্রনাথের নোবেল পুরস্কার প্রাপ্তি ঘোষিত হয়েছে। কবিকে তদুপলক্ষে সংবর্ধনা জানাবার জন্য শহরের বিখ্যাত এবং অখ্যাত নাগরিকবৃন্দ স্পেশাল ট্রেনে বোলপুর গিয়েছিলেন। সেখানে সুকুমার রায়ের উল্লেখ পাওয়া যায় না। শান্তিনিকেতনে তাঁর যাতায়াত ছিল যথেষ্ট, তৎসত্ত্বেও এই ঘটনাই স্বাভাবিক। কারণ, আকস্মিক উত্তেজনার মোহ থেকে সুকুমার রায় চিরকাল নিজেকে মুক্ত রেখেছেন।

কবি তারপর কলকাতা এসে শিলাইদহে গিয়েছিলেন। সেখানে সুকুমার রায়ের বিবাহের আমন্ত্রণ গেল। রবীন্দ্রনাথ একটি চিঠিতে উপেন্দ্রকিশোরকে জানাচ্ছেন যে, পুরস্কার-প্রাপ্তি উপলক্ষে যে অভ্যর্থনার প্লাবন দেখা দিয়েছে তার উত্তেজনা কবিকে ক্লান্ত করেছে। সুতরাং শহরের সেই আবিল আবহাওয়ায় ফেরার বাসনা তাঁর নেই। তিনি দূর থেকেই সুকুমার এবং নববধূকে আশীর্বাদ পাঠাচ্ছেন।

পরবর্তী ঘটনার সাক্ষী ছিলেন সীতা দেবী ঃ

১৯১৩র ডিসেম্বর মাসের মাঝামাঝি বোধহয় সুকুমার রায়ের বিবাহ হয়। রবীন্দ্রনাথ তখন শিলাইদহে ছিলেন শুনিয়াছিলাম। বিবাহ প্রায় আরম্ভ হইতে যাইতেছে এমন সময় গেটের কাছে করতালিধ্বনি শুনিয়া কিছু বিস্মিত হইয়া গেলাম। পরক্ষণেই দেখিলাম কবি আসিয়া সভাস্থলে প্রবেশ করিলেন। পরে শুনিয়াছিলাম,

এই বিবাহে উপস্থিত থাকিবার জনাই তিনি কলিকাতায় আসিয়াছিলেন। সুকুমারবাবুকে তিনি অত্যন্ত স্নেহ করিতেন।'

সুকুমার রায়ের সহধর্মিণী সুপ্রভা রায় এসেছিলেন কালীনারায়ণ গুপ্তের পরিবার থেকে; সেই বিশাল পরিবারে গানের কণ্ঠ এবং চর্চা ছিল দেশখ্যাত। সুপ্রভা রায়ের গানের গলাও ছিল তারই ঐতিহ্যবাহী, তদুপরি বলিষ্ঠ এবং সুমিষ্ট। বিচিত্র শিল্পকর্মেও সুপ্রভার নৈপুণ্য ছিল। রবীন্দ্রনাথের বিশেষ প্রিয়পাত্রী ছিলেন সুপ্রভা; তাঁর সঙ্গে বহু অনুষ্ঠানে সুপ্রভা রায়ের একক কণ্ঠ যুক্ত হয়েছে বহুকাল।

১৩২১-এর আশ্বিন সংখ্যার 'প্রবাসী' পত্রে সুকুমার রায়ের 'ভাবুকদাদা' প্রকাশিত হল। বিদেশ থেকে ফেরার পরই মনে হয় নাটকটি রচিত হয়েছিল। সুকুমার রায়ের মৃত্যুর পর এক স্মৃতিকথায় তাঁর সম্পর্কীয় ভগিনী পারুলবালা রায়চৌধুরীর সাক্ষ্যমতে, 'কলকাতায় পৌঁছেই কয়েকদিন পর আমাদের সঙ্গে দেখা করবার জন্য গিরিডি গেলে, আমরা দেখলাম তোমার মুখ আনন্দে উজ্জ্বল। তোমার গিরিডি যাওয়ার কয়েকদিন পরেই পূর্ণিমাসম্মিলন এলো। সকলেই ধরলেন, তোমাকে একটা কিছু অভিনয় করতে হবে। তুমি নিজের রচিত লক্ষ্মণের শক্তিশেল ও 'ভাবুকদাদা' প্লে করলে।'

এই নাটকটি সম্বন্ধে এত কথা বলার একটাই কারণ যে, সুকুমার রায়ের বন্ধুজনের মধ্যে এমন মত প্রচলিত ছিল যে, নাটকটির লক্ষ্য রবীন্দ্রনাথ। এমনকি, রবীন্দ্রনাথও নাকি সুকুমারকে জিগ্যেস করেছিলেন যে, 'সুকুমার তুমি যে লিখেছ, 'ভাব এক্কে ভাব, ভাব দুগুণে ধোঁয়া/তিন ভাবে ডিসপেপ্সিয়া ঢেকুর উঠবে চোঁয়া'— আমাকে উদ্দেশ্য করে লিখেছ কি?' এই স্মৃতি-কথক বিমলাংশুপ্রকাশ রায় অবশ্য সুকুমারের উত্তরটি জানাননি। মনে হয় আমাদের, রবীন্দ্রনাথ নয়, তবে রবীন্দ্রনাথের তৎকালীন অন্ধ অনুগামীদের নিয়েই সুকুমারের 'ভাবুকসভা' নাটকটি রচিত হয়েছে। সাধারণত, সুকুমার রায় তাঁর পরিপার্শ্ব এবং পরিচিতজনেদের নিয়ে কাব্য, বিশেষ করে নাট্য রচনায় দক্ষ ছিলেন। এখানেও তিনি তাঁর বন্ধুজনদের দুর্বলতা নিয়েই ব্যঙ্গ করেছেন অবশ্য, যাঁদের মধ্যে প্রধান ছিলেন সত্যেন্দ্রনাথ দত্ত। 'প্রবাসী' পত্রে সমসাময়িককালে সত্যেন্দ্রনাথ দত্তের একাধিক প্রবন্ধে এমনকি, অনূদিত রচনায় ভাবের প্রতি অত্যধিক পক্ষপাত দেখিয়েছিলেন। সুকুমার রায়ও ছিলেন রবীন্দ্রনাথের বন্ধু এবং ভক্ত কিন্তু সেই ভক্তির সঙ্গে থাকত না উচ্ছ্বাস, বরং ছিল বিচার এবং বিশ্লেষণজাত কিঞ্চিৎ সংশয়।

যে-কারণে সত্যেন্দ্রনাথকে নিয়ে পরিহাস করতে পারতেন সুকুমার ঐ একই কারণে প্রমথ চৌধুরীও তাঁর কলমের বিদ্রূপে একবার ছিন্ন হয়েছেন। সেইসঙ্গে এই প্রসঙ্গেও আমাদের মনে রাখতে হয় যে, সুকুমার রায়ের ঘনিষ্ঠ বন্ধুজনেরা ছিলেন রবীন্দ্রনাথেরও সহচর। কিন্তু, সেখানে একটি সূক্ষ্ম রেখার ভাগ দেখিয়ে দেয় যে, অজিত কুমার চক্রবর্তী, কালিদাস নাগ, সুশোভন সরকার বা হিরণকুমার সান্যাল কখনোই

রবীন্দ্রনাথকে সমস্ত প্রশ্ন ও সংশয়ের অতীত ভেবে বন্দনা করেননি। তাঁরাই ছিলেন সুকুমার রায়ের সঙ্গী।

পরবর্তী আরেকটি নাটক সম্বন্ধেও একই প্রশ্ন উঠেছিল। সেটি হল 'চলচিত্তচঞ্চরি'।

ব্রাহ্মসমাজের বিভিন্ন দল এবং উপদলের মধ্যে আদর্শগত এবং মতবাদগত সংঘাত মনে হয়, এই নাট্যের উপকরণ। সেখানে শ্রীখণ্ডবাবুর আশ্রম এবং শান্তিনিকেতন আশ্রমকে এক করে দেখতে চেয়েছিলেন কিছু বিদগ্ধ পাঠক। রবীন্দ্রনাথের শান্তি-নিকেতন ব্রহ্মচর্যাশ্রম ব্রাহ্মসমাজের আওতা থেকে ক্রমশ মুক্ত হয়েছিল। এই পরি-বর্তন অনেকেরই অসন্তোষের কারণ হয়েছিল। তাঁদের প্রধান প্রবক্তা ছিলেন ঠাকুরবাড়িরই এক শরিকের সন্তান, আদি ব্রাহ্মসমাজের ক্ষিতীন্দ্রনাথ ঠাকুর; সেই সনাতনী ব্রাহ্ম আমৃত্যু শুধু ধর্মীয় কারণেই রবীন্দ্রনাথ এবং শান্তিনিকেতনের বিরোধিতা করে গেছেন। 'চলচিত্তচঞ্চরী' নাট্যেও সেই ধরনের ঘটনা রয়েছে। সেখানে আশ্রম, আশ্রমের ছাত্রবৃন্দ, নব্য বিজ্ঞানশিক্ষার আয়োজন, নবীন শিক্ষক এবং সেই আশ্রমের বিরোধিতার 'সাম্যাসিদ্ধান্ত সভা'র জেহাদ, সবই রয়েছে। তবু মনে হয় না যে, শ্রীখণ্ডবাবুর আশ্রমের সঙ্গে শান্তিনিকেতনের ব্রহ্মবিদ্যালয়ের সম্পর্ক নিবিড়। অথচ, সুশোভন সরকারের কাছ থেকেই শুনতে পাই, 'শ্রীখণ্ডদেবের আশ্রম হয়ত শান্তিনিকেতনের গুরুভজা আশ্রমের প্যারডি। শুনেছি রবীন্দ্রনাথ এই নিয়ে মন্তব্য করেছিলেন।'

শান্তিনিকেতনের উৎসব-অনুষ্ঠানে সুকুমার রায় শুধু নিয়মিত যেতেন না, প্রায় প্রতিবার সবান্ধব কিছু অনুষ্ঠানও উপস্থিত করেছেন। ১৯১৫য় শান্তি-নিকেতন থেকে বোলপুরে ট্রেন ধরবার জন্য, হিরণকুমার সান্যালের অভিজ্ঞতায় জানা যায়, সুকুমার রায়ের নেতৃত্বে তাঁর বন্ধুরা মালপত্র ঘাড়ে নিয়ে মার্চ করতে করতে সারাটা পথ হেঁটে গিয়েছিলেন। এমন সহজ আনন্দময় যুবাকেই তখন শান্তি-নিকেতনে মানাত।

১৯১৭র এপ্রিলে সমাজপাড়ার মেরী কার্পেন্টার হলে রবীন্দ্রনাথ একটি সভায় আমন্ত্রিত বক্তা হিসেবে হাজির ছিলেন। গান, পাঠের পর তিনি অনুরোধ করাতে সুকুমার রায় তাঁহার স্বরচিত 'স্বরবর্ণ ও ব্যাঞ্জনবর্ণ'— নামক একটি মজার কবিতা পড়িয়া শুনাইলেন। রবীন্দ্রনাথ অতঃপর একটি গান গাহিলেন।'

সেই বছরেই শান্তিনিকেতনে কবির জন্মোৎসবে সুকুমার রায় সস্ত্রীক গিয়েছিলেন। সেই দিনটির কথা লিখছেন কালিদাস নাগ, '২৩ বৈশাখ রবিবার সুকুমার প্রভৃতির সঙ্গে বোলপুরে রওনা হওয়া গেল—বহুকাল পরে। প্রায় দুই বছর আগে 'ফাল্গুনী' দেখতে গিছলাম—তারপর এই অচলায়তন দেখতে যাওয়া। বিকালে পৌছে দেখি কবি দিনুবাবুর ঘরে বসে আমাদের জন্যে অপেক্ষা করছেন—সকলকে খুব খাওয়ালেন। তারপর সন্ধ্যায় আশ্রমের ছেলেরা এক বাঙ্গালসভা করলে—নানা প্রদেশের চলতি ভাষায় ঠাট্টা বিদ্রুপ গান চলল—চমৎকার হল—সুকুমার

মৈমনসিংহের বাঙ্গাল, সভাপতি হলেন।' সীতা দেবীর স্মৃতিকথায় আরও বিস্তৃত বিবরণ মেলে, "একটি ছোট ছেলে আসিয়া খবর দিল যে, 'বাঙাল সভা' হইবে। বাঙাল সভার নাম ইতিপূর্বে শুনিয়াছিলাম, তবে কোনো অধিবেশনে কখনও উপস্থিত থাকি নাই।...

খোলা মাঠেই সভা হইতেছিল। মেয়েরা ও মান্যগণ্য অতিথিবর্গ তক্তপোষে বসিলেন, ছেলের দল বসিল মাটিতে শতরঞ্চি বিছাইয়া। সর্বসম্মতিক্রমে সুকুমারবাবু সভাপতি নির্বাচিত হইলেন। রবীন্দ্রনাথ প্রস্তাব করিলেন যে সুকুমারবাবুর পত্নী শ্রীমতী সুপ্রভাকেই সভানেত্রী করা হোক, কারণ আজন্ম কলিকাতায় বাস করিয়া সুকুমারবাবুর বাঙালত্ব খানিকটা লোপ পাইয়াছে। কিন্তু সুপ্রভা রাজী না হওয়াতে সুকুমারবাবুই সভাপতির পদে বহাল রহিলেন। সভার কার্যতালিকা বেশি বড় ছিল না। একটি গল্প, একটি বিজ্ঞাপন ও একটি রিপোর্ট পড়া হইল, সবই বাঙাল ভাষায়। দুইটি গান হইল, একটি বাঙাল ভাষায়, অন্যটি সাধারণ বাংলা ভাষায়। সভার কার্য যথাসম্ভব বাঙাল ভাষাতেই হইতেছিল।...বক্তাদিগের ভিতর নাম মনে পড়ে দুইজনের, শ্রীযুক্ত সুধাকান্ত রায়চৌধুরী ও শ্রীযুক্ত নগেন্দ্রনাথ গাঙ্গুলি।... রবীন্দ্রনাথকেও সভাপতি অনুরোধ করিলেন তাঁহার মামার বাড়ির ভাষায় কিছু বলিতে। রবীন্দ্রনাথ অসম্মতি জানাইয়া বলিলেন, খুলনার ভাষার মাত্র দুইটি কথা তিনি জানেন, তাহাতে বক্তৃতা দেওয়া চলে না। সে-কথা দুটি হইতেছে, 'কুলির অম্বল ও মুগির ডাল'। অতঃপর সভাপতি তাঁহার অভিভাষণ দিলেন অতি কষ্টে। বেশ পুরাপুরি বাঙাল ভাষা হইল না।'

তারপর, সভা-অন্তে 'শ্রীমতী সুপ্রভা সুগায়িকা, কবি তাঁহাকে নূতন গান শুনাইবার প্রতিশ্রুতি দিলেন।' তারও পরে, কালিদাস নাগের রোজনামচায় দেখা যাচ্ছে, বেণুকুঞ্জে ফিরে এসে প্রায় রাত ১২টা পর্যন্ত সকলে জ্যোৎস্নায় পড়ে ২ হল্লা করা—সারারাত আধা ঘুম আধা জাগরণে কেটে গেল।'

সেবারই চব্বিশে বৈশাখ শান্তিনিকেতনে 'বেণীসংহার' নাটকের একটি অঙ্ক অভিনীত হল।

তারপরে, সভাস্থ সকলের অনুরোধে সুকুমার রায় তাঁর 'শব্দকল্পদ্রুম' নাট্যটি সংগীত-সহযোগে পাঠ করলেন ; গানগুলি করেছিলেন সুকুমার রায়ের সহচরেরা।

শুধু শান্তিনিকেতনে নয়, কলকাতায়ও কবির সঙ্গে সুকুমার রায়ের নিয়মিত যোগাযোগ হত। মে মাসের মাঝামাঝি সুকুমার রায় সদলে অর্থাৎ শিশিরকুমার দত্ত, অমল হোম, কালিদাস নাগ সহ জোড়াসাঁকোয় রবীন্দ্রনাথের কাছে গেলেন, শুনলেন তাঁর মুখে প্রবন্ধ 'হোয়াট ইজ আর্ট' এবং তারপরেও রাত প্রায় সাড়ে নটা পর্যন্ত আলাপ-আলোচনা করেছেন। রবীন্দ্রনাথের সদ্যরচিত লেখাও সবান্ধবে পড়তে ভালবাসতেন সুকুমার : 'কলেজের পর প্রশান্তর ঘরে এসে সুকুমার আমি ও প্রশান্ত তিনজনে মিলে অচলায়তন পড়া গেল।'—কালিদাস নাগ (১৭ আগস্ট ১৯১৭)।

সেবার কলকাতার জোড়াসাঁকোয় 'বিচিত্রা'র বৈঠকে কবির 'বৈকুণ্ঠের খাতা'

মঞ্চস্থ হল। প্রত্যক্ষদর্শীদের স্মৃতিকথা থেকে জানা যায়, অভিনেতাদের অনেকের সংলাপ কণ্ঠস্থ ছিল না কিন্তু তাৎক্ষণিক স্বরচিত সংলাপ-যোগে অভিনেতাদের মধ্যে একটি প্রতিযোগিতার ভাব দেখা গিয়েছিল। কেদারের ভূমিকায় ছিলেন সুকুমার রায়, বৈকণ্ঠ হয়েছিলেন গগনেন্দ্রনাথ আর অবনীন্দ্রনাথ হলেন তিনকড়ি। রবীন্দ্রনাথ ছিলেন 'স্টেজ-ম্যানেজার'। সীতা দেবীর কথায়, 'কেদারের ভূমিকায় সুকুমারবাবুর নিকট মুখভঙ্গি এখনও যেন চোখের সম্মুখে দেখিতে পাই।' পরের বছরও সুকুমার রায় সবান্ধব শান্তিনিকেতনে গিয়েছিলেন; অনুষ্ঠান উপলক্ষে নয়, তবে উৎসবে। তাঁরা রবীন্দ্রনাথের সঙ্গে 'আষাঢ়স্য প্রথম দিবস' কাটাতে গিয়েছিলেন। উৎসবের পরিকল্পনাটি ছিল অভিনব।

তার পরেও সুকুমার রায়রা তিন-চার দিন শান্তিনিকেতনে ছিলেন। 'এ চারদিনই গান গল্প কবিতাপাঠ প্রভৃতি একটানা চলিত। দিন দুই "শারাড নাটাও" হইল। যাত্রার দিন বার তিন-চার ইচ্ছা বা অনিচ্ছাপূর্বক ট্রেন ফেল করিয়া, শেষে সত্য সত্যই তাঁহারা চলিয়া গেলেন।' আবার পৌষ-উৎসবে আশ্রমিকদের সঙ্গে মিলে সুকুমার রায় 'অদ্ভুত রামায়ণ' গান করলেন।

শান্তিনিকেতনের সঙ্গে সুকুমারের এমনতর স-প্রীত সম্পর্ক এইখানেই সমাপ্ত হয়নি, তাঁর মৃত্যুর পরও পারিবারিকক্ষেত্রে সেই সম্বন্ধ বলবৎ ছিল।

শান্তিনিকেতনে নূতন 'প্রেস' বসানোর পর একজন আশ্রমিককে রবীন্দ্রনাথ সুকুমার রায়ের কাছে মুদ্রণ-সংক্রান্ত কাজ কিছু শেখার জন্য পাঠিয়েছিলেন। একটি তারিখ বিহীন চিঠিতে রবীন্দ্রনাথ লিখছেন:

ওঁ

কল্যাণীয়েষু

এই আনাড়ি আশ্রমের জন্যে প্রেস তদন্ত করতে যাচ্ছে। তুমি যদি কর্ণধারের কাজ কর তাহলে আমরা নিশ্চিন্ত থাকি। আজকাল যে রকম বিষম টানাটানি তাতে ঠকবার মত মার্জিন কিছুই হাতে নেই—বরঞ্চ ঠকাতে পারলে কাজে লাগে। তোমরা ৭ই পৌষে আসচ ত?

তোমাদের

শ্রীরবীন্দ্রনাথ ঠাকুর

১৯২০তে রবীন্দ্রনাথকে সাধারণ ব্রাহ্মসমাজের সম্মানিত সদস্য করার প্রস্তাব আনা হল। নবীন ও প্রবীণে প্রবল বিরোধ বাধল। এমনকি মাঘোৎসবের সময় যে কার্যনির্বাহক সমিতির অধিবেশন হওয়ার কথা, সেটি জানুয়ারি মাস থেকে মার্চ মাস পর্যন্ত প্রলম্বিত হল। সুশোভন সরকার স্মৃতিচারণে বলছেন, 'সাধারণ ব্রাহ্মসমাজ আবার ভাঙে আর কী। তখন বয়স্কদের আর তরুণদের দুটো গোষ্ঠী হয়ে গিয়েছিল। তরুণদের পক্ষ থেকে সাধারণত প্রস্তাব উত্থাপন করতেন তাতাদা, আর তাঁকে সমর্থন করতেন প্রশান্তচন্দ্র।...শেষ পর্যন্ত অবস্থাটা একটা deadlock এ পৌঁছে গেল। split প্রায় অবশ্যম্ভাবী হয়ে দাঁড়াল। ১৯২১-এর জানুয়ারীতে

তাতাদার নেতৃত্বে তরুণদল স্থির করেন যে, সমাজের মাঘোৎসবে তাঁরা যোগ দেবেন না, আলাদা উৎসব শুরু হয়েছিল।'

সুকুমার রায়ের একরোখা, সংগঠক এবং যোদ্ধৃ মনোভাব সে সময়ে দেখা গিয়েছিল। তার প্রেক্ষিতে অন্যতর একাধিক কারণ থাকতে পারে, কিন্তু সংঘর্ষের কেন্দ্র ছিলেন রবীন্দ্রনাথ। এ-বিষয়ে অধ্যাপক দিলীপকুমার বিশ্বাস আলোচনা করেছেন, অতএব তার বিস্তৃত বিবরণ দান এখানে বাহুল্য হবে।

তথাচ এই প্রসঙ্গে উল্লেখ করি সীতা দেবীর মন্তব্য কারণ ব্রাহ্মসমাজের ইতিহাসে এই ঘটনা এক দীর্ঘ দগ্ধ রেখা চিহ্নিত করে দিয়ে গেছে : রবীন্দ্রনাথ সম্মানিত সভ্য হইলেন অধিকাংশ সভ্যের ভোটে। প্রবীণরা অত্যন্ত মর্মাহত হইলেন। বিশ্বের বরণীয় মহাপুরুষকে একটা সাধারণ সম্মান দেখাইতে ইহাদের কেন যে এত আপত্তি ছিল, তাহা তখনও বুঝিতে পারি নাই, এখনও পারি না। ইহা লইয়া সমাজে ও অনেকের পারিবারিক জীবনেও কত যে ঝগড়াঝাঁটি হইয়া গেল তাহার ঠিকানা নাই।'

প্রসঙ্গক্রমে রবীন্দ্রনাথকে লেখা প্রশান্তচন্দ্র মহলানবীশের ১৯২১-এর ২৫ সেপ্টেম্বর তারিখের এক সুদীর্ঘ চিঠির স্বল্পাংশ উদ্ধার করি :'·· আপনার মনে একটা অস্পষ্ট ধারণা ছিল যে ব্রাহ্মসমাজ আপনার বিরুদ্ধে। আপনার কাছে শুনে আমাদের নিজেদের মনেও মাঝে মাঝে সন্দেহ হত। কিন্তু এবার ভাল করেই বুঝলাম যে এই ধারণা কিরকম ভুল।···70%-এর-উপর ভোট স্বপক্ষে এসেছিল—এত বিরোধ সত্ত্বেও।

নেতৃস্থানীয় জনকয়েক লোকে যদি এরকম একটা কাণ্ড না বাধিয়ে দিতেন তবে 95%vote যে স্বপক্ষে হত তাতে আমাদের সন্দেহ নেই।' প্রশান্তচন্দ্র এই উপলক্ষে প্রকাশ করেন এক পুস্তিকা, 'কেন রবীন্দ্রনাথকে চাই'। সেখানেই দেখা যাচ্ছে যে, পত্ররচনা করেছেন যুগ্মভাবে সুকুমার রায় এবং প্রশান্তচন্দ্র মহলানবীশ এবং বর্ণনাপত্রের দায়িত্বও দুজনে প্রকাশ্যভাবে ঘোষণা করেছেন।

এর কিছুকাল পরে সুকুমার রায় অসুস্থ হয়ে পড়লেন। দীর্ঘকাল তিনি শয্যাশায়ী ছিলেন তখনও 'সন্দেশ' সম্পাদনা করছেন, কবিতা লিখছেন, ছবি আঁকছেন। কিন্তু তাঁর পরম শান্তি আর সান্ত্বনার আকর ছিল রবীন্দ্রনাথের গান। মাঝেমধ্যে রবীন্দ্রনাথ রুগ্ন তরুণ বন্ধুকে দেখতে আসতেন। ১৬ মার্চ (১৯২২) অনেক রাতেও এসেছেন। হিতেন্দ্রকিশোর রায়চৌধুরীর একটি অপ্রকাশিত স্মৃতিকথায় জানা যাচ্ছে, 'একদিন সন্ধ্যাবেলা গিয়ে দেখি রবিবাবু দাদাকে গান শোনাচ্ছেন। গানগুলি দাদাই বেছে নিয়ে ওঁকে গাইতে বলেছেন। সেসব গান রবিবাবুর নিজেরই রচনা। কবি গাইছিলেন—

"সকল দুখের প্রদীপ জেলে দিবস গেলে করব নিবেদন আমার ব্যথার পূজা হয়নি সমাপন"। মৃত্যুর কয়েকদিন আগেও শেষবার কবি এলেন সুকুমার রায়কে দেখতে। খুল্লতাত-ভগিনী মাধুরীলতা রায়েরও অপ্রকাশিত লেখায় দেখা যাচ্ছে,

[ ১৯২৩ ] "২৯ শে আগস্ট অবস্থা ক্রমশঃ খারাপ হইতে লাগিল। সেদিন রবিবাবু দাদাকে দেখিতে আসিয়াছিলেন। দাদা তাঁহাকে দেখিয়া অত্যন্ত আনন্দিত হইলেন এবং পরে তাঁহার গান শুনিতে চাইলেন। রবিবাবু দাদার পার্শ্বে বসিয়া দাদা যে সকল গান শুনিতে চাহিলেন, সেই সকল গান গাহিতে লাগিলেন। গানের পর গান চলিল সকলে তন্ময় হইয়া গান শুনিতে লাগিল। তখন দাদার প্রশান্ত মুখখানি দেখিয়া মনে হইতেছিল যে তিনি পরম শান্তি লাভ করিয়াছেন। একটি বিশেষ গান সকলকে অত্যন্ত বিস্মিত করিয়াছিল সেটি এই—"দুঃখ এ নয় সুখ নহে গো গভীর শান্তি এ যে।"

সেইদিনের অভিজ্ঞতা রবীন্দ্রনাথও জানিয়েছেন, ১০ সেপ্টেম্বর শান্তিনিকেতন মন্দিরে আচার্যের ভাষণে। সেই উপাসনার উপলক্ষ ছিল সুকুমার রায়ের প্রয়াণে তাঁকে শ্রদ্ধায় স্মরণ।

রবীন্দ্রনাথ, তাঁর বহুধাবিচিত্র ব্যক্তিত্ব, তাঁর সৃষ্টি, বিশেষ করে তাঁর গান এবং নাটকের প্রভাব ছিল সুকুমার রায়ের উপর। কিন্তু সেই প্রভাব কখনই সুকুমার রায়ের সর্বগ্রাসী হয়নি বা তাঁর কাছে সংশয়াতীত ছিল না, তার কারণ সুকুমার রায়ের আধুনিক বৈজ্ঞানিক মনীষা। রবীন্দ্রনাথ সহজেই ধরতে পেরেছিলেন যে, সুকুমার রায় তাঁর বন্ধু; নির্বিবাদী ভক্ত হতে পারেন না। সুকুমারের নাট্যরচনার উপকরণ যে তাঁর পরিচিত জগৎ থেকেই আহৃত হত সেকথাও তিনি জানতেন আর হয়ত সে-কারণে 'ভাবুকসভা' বা 'চলচিত্তচঞ্চরী' নিয়ে কবিরও কৌতুহল ছিল। ১৩২৪ সালের ৬ কার্তিক, সুপ্রভা রায়কে লেখা এক চিঠিতে রবীন্দ্রনাথ অন্যান্য সংবাদ জানাবার পর প্রশ্ন করছেন, 'সুকুমার ওদিকে আসর জমিয়েছে কেমন? নতুন পালার সৃষ্টি হচ্ছে কি?' নিশ্চয় এই প্রশ্ন সরলচিত্তের কৌতূহল মাত্র!

সুকুমার রায়ের কিছু রচনায় রবীন্দ্রনাথের কৌতুক নাট্যের যে ছায়া তার মধ্যে আমাদের মনে হয়, 'আর্য ও অনার্য'র সংলাপের মতই কি চকিতে কথা বলে ওঠে না হ য ব র ল-র হিজিবিজ্‌বিজ্! কিংবা 'সূক্ষ্মবিচার' থেকেই কি আহৃত হয়েছে 'অবাক জলপানে'র কোনো সংলাপ। 'গন্ধবিচার'-এর পূর্বসূরী কি 'হিং টিং ছট্'। এ-সম্বন্ধে প্রয়োজনীয় আলোচনা আছে শঙ্খ ঘোষের 'অসম্ভবের ছন্দ' রচনায়।

আমরা জানি, রবীন্দ্রনাথের প্রতি নিবেদিতচিত্ত ছিলেন না সুকুমার রায়, এমন কি সাধারণ ব্রাহ্মসমাজে কবির সদস্যপদভুক্তির জন্য সুকুমার রায়ের আন্দোলন ছিল উপলক্ষ মাত্র, লক্ষ্য সমাজের সংস্কার আর সেখানে গতিশীল স্বভাবের সঞ্চার করা। কিন্তু রবীন্দ্রনাথের গানের প্রতি সুকুমার রায়ের মমত্ববোধ ছিল নিঃসংশয়িত। সেই বিদেশে যখন ছিলেন, ১৯১২-র ১ মে ম্যাঞ্চেস্টার ইন্ডিয়ান অ্যাসোসিয়েশনের বার্ষিক ভোজসভায় সুকুমার রায় যখন গান করলেন তখন তাঁর নির্বাচন ছিল রবীন্দ্রনাথের ব্রহ্মসংগীত, 'জনগণমন অধিনায়ক জয় হে'। একটি চিঠিতে সেই খবর দিয়ে জানাচ্ছেন, 'এর আগেও আমাদের এক Social এ গান করেছিলাম। এতেই গাইয়ে বলে আমার ভয়ানক নাম হয়ে গিয়েছে।'

ব্রাহ্মসমাজের ঊষাকীর্তনে যখন যোগ দিতেন, তখন সকলের আগে থাকতেন সুকুমার রায়, আর তাঁরই নির্বাচন ছিল রবীন্দ্রনাথের গান, 'আমার মুখের কথা তোমার নাম দিয়ে দাও ধুয়ে'।

রবীন্দ্রনাথের গান-শিক্ষার দলে একদা ছিলেন সুকুমার, শিখেছিলেন 'দেশ দেশ নন্দিত করি মন্দ্রিত তব ভেরী'। রবীন্দ্রনাথের গানের সর্বতোশায়ী প্রভাব পড়েছিল সুকুমার রায়ের স্বভাবে এবং সৃষ্টিতেও। 'মনডে ক্লাব'-এর আমন্ত্রণপত্রে দেখা গেল রবীন্দ্রনাথের গানের প্যারডি, 'মেঘ বলেছে যাব যাব' গানটির অনুকরণেই রচিত ঃ

কেউ বলেছে খাবো খাবো
কেউ বলেছে খাই,
সবাই মিলে গোল তুলেছে—
আমি তো আর নাই।
ছোটকু বলে 'রইনু চুপে
কমাস ধরে কাহিল রূপে,'
জংলি বলে 'রামছাগলের
মাংস খেতে চাই।'
যতই বলি 'সবুর কর', কেউ
শোনে না কালা।
জীবন বলে কোমর বেঁধে
'কোথায় লুচির থালা?'
খোদন বলে রেগেমেগে
চলে যেতে চাই।

চলচ্চিত্তচঞ্চরী-র সমাপ্তি সংগীতও নিশ্চয় রবীন্দ্রনাথের 'বাজে বাজে রম্য বীণা বাজের' অনুযায়ী

সংসার কটাহ তলে জ্বলে রে জ্বলে!
জ্বলে মহাকালানল জ্বলে জ্বল জ্বল,
সজল কাজল জ্বলে রে জ্বলে।
অলক তিলক জ্বলে ললাটে,
সোনালী লিখন জ্বলে মলাটে,
খেলে কাঁচা কচু জ্বলে চুলকানি
জ্বলে রে জ্বলে!

তবে নিছক 'প্যারডি' হিসেবে সবচেয়ে স্মরণীয় রবীন্দ্রনাথের 'বিশ্ববীনারবে বিশ্বজন মোহিছে' গানের অনুকরণে সুকুমার রায়ের রচনাটি ঃ

বৃষ্টি বেগভরে রাস্তা গেল ডুবিয়ে
ছাতা কাঁধে জুতা হাতে নোংরা

ঘোলা কালো
হাঁটুজল ঠেলি চলে যত লোক।
রাস্তাতে চলা দুষ্কর মুস্কিল বড়
অতি পিচ্ছিল অতি পিচ্ছিল
অতি পিচ্ছিল
বিচ্ছিরি রাস্তা।
ধরণী মহাদুর্দম কর্দমগ্রস্তা
যাওয়া দুষ্কর মুশকিল রে ইস্কুলে
সর্দি জবুথুব বড় নিত্যি লোকে বদ্যি ডাকে
তিক্ত বড়ি খায়।

কিন্তু 'প্যারডি' নয়, স্বচ্ছন্দ সশ্রদ্ধ অনুসরণের স্বাক্ষর রয়ে গেছে ১৯১৮-য় সুকুমার রায় রচিত দুটি ব্রহ্মসংগীতে। একটি হল, 'প্রেমের মন্দিরে তাঁর আরতি বাজে': ভৈরবীতে নিবদ্ধ গানে মনে পড়ে রবীন্দ্রনাথের 'ছিল যে পরানের অন্ধকারে'। দ্বিতীয়টি ''নিখিলের আনন্দগান এই প্রেমেরি যুগলবন্দনায়' গানটির বন্দেশ সম্পূর্ণভাবে' শ্রাবণের ধারার মত পড়ুক ঝরে' গানে প্রভাবিত। সেইসঙ্গে একটি ঘটনাও উল্লেখযোগ্য যে, ১৯৩৫ সালে শান্তিনিকেতনে হৈ হৈ সংঘের বার্ষিক উৎসবের প্রয়োজনে চুয়াত্তর বছরের রবীন্দ্রনাথ একটি কবিতায় সুর দিয়েছিলেন; কবিতাটি হল সুকুমার রায়ের লেখা 'গানের গুঁতো'।

সুকুমার রায়ের প্রয়াণের পর রবীন্দ্রনাথের সস্নেহ এবং সতর্ক দৃষ্টি ছিল তাঁর বিধবা সহধর্মিণী সুপ্রভা রায়ের প্রতি। বারবার স্বসন্তান সেই প্রতিভাময়ী রমণীকে কাছে আনতে চেয়েছেন, কখনও-বা শান্তিনিকেতনে ধরে রেখেছেন তাঁকে, অজস্র গান লিখে লিখে তাঁকে শিখিয়েছেন। বৃদ্ধ কবির অনুজ্ঞাক্রমে সুপ্রভা রায় তাঁর একতম সন্ততিকে শান্তিনিকেতনে পাঠিয়েছেন।

বহুকাল পরে, সুকুমার রায়ের কিছু গল্প সংগ্রহ করে একটি গ্রন্থ প্রকাশিত হল, তার নাম হল 'পাগলা দাশু'। সুপ্রভা রায়ের অনুরোধে রবীন্দ্রনাথ সেই বইটির ভূমিকা লিখে দিলেন: সুকুমারের লেখনী থেকে যে অবিমিশ্র হাস্যরসের উৎসধারা বাংলা সাহিত্যকে অভিষিক্ত করেছে তা অতুলনীয়। তাঁর সুনিপুণ ছন্দের বিচিত্র ও স্বচ্ছন্দ গতি, তাঁর ভাব সমাবেশের অভাবনীয় অসংলগ্নতা পদে পদে চমৎকৃতি আনে। তাঁর স্বভাবের মধ্যে বৈজ্ঞানিক সংস্কৃতির গাম্ভীর্য ছিল সেইজন্যেই তিনি তার বৈপরীত্য এমন খেলাচ্ছলে দেখাতে পেরেছিলেন। বঙ্গসাহিত্যে ব্যঙ্গ রসিকতার উৎকৃষ্ট দৃষ্টান্ত আরো কয়েকটি দেখা গিয়েছে কিন্তু সুকুমারের অজস্র হাস্যোচ্ছাসের বিশেষত্ব তাঁর প্রতিভার যে স্বকীয়তার পরিচয় দিয়েছে তার ঠিক সমশ্রেণীর রচনা দেখা যায় না। তাঁর এই বিশুদ্ধ হাসির দানের সঙ্গে সঙ্গেই তাঁর অকাল মৃত্যুর সকরুণতা পাঠকদের মনে চিরকালের জন্য জড়িত হয়ে রইল।

একথা সুকুমার রায় ছাড়া আর কোনো কবি সম্বন্ধে কথিত হতে পারে না।

এবং রবীন্দ্রনাথই হয়ত একমাত্র পারেন বিশ্লেষণনৈপুণ্যে সুকুমার রায়ের প্রতিভার স্বভাবটি আবিষ্কার করতে। কিন্তু সমস্ত রচনাটিই সেই সঙ্গে আমাদের বিস্মিত এবং কিছু বেদনাহত করে এই কারণে যে, লেখাটি নিরেটভাবেই 'ভূমিকা' মাত্র, বড় নৈর্ব্যক্তিক, কোথাও যেন দুই কবির একদা-ঘ নষ্ঠ সংযোগসূত্রের রেখাটিও দেখা যায় না। অগ্রজ সাহিত্যিকের এই পত্র যেন এক উত্তরসাধকের পরিচিতি-পত্র মাত্র।

অবশ্য রবীন্দ্রজীবন-পাঠক মাত্রেই একথা জেনে থাকতে পারেন যে, নেহাৎ ভক্তদেরও ঘনিষ্ঠতা কবি অধিক দিন সহ্য করতে পারতেন না।

সমালোচনা বা প্রশ্ন সম্বন্ধেও তিনি অত্যন্ত স্পর্শকাতর ছিলেন। তাছাড়া দীর্ঘ অদর্শনও রবীন্দ্রনাথের মনে কিছু বিস্মৃতি আনত। অজিতকুমার চক্রবর্তীর প্রশ্ন এবং বিশ্লেষণ অপেক্ষা অনেক বেশি অনুরাগী ছিলেন সতীশচন্দ্র রায়ের আবেগতপ্ত ভক্তির। রবীন্দ্রনাথের পক্ষে এটাই সম্ভব যে পরবর্তীকালে সত্যেন্দ্র-নাথ দত্তকে একাধিকবার স্মরণ করলেও সুকুমার রায়ের নামোল্লেখ করেননি। অথচ 'ছড়া' বিশেষত 'খাপছাড়া'র অনেক লেখাতেই সুকুমার রায়ের অনুষঙ্গ মনে পড়ে যায়। সেখানেই সুকুমার রায়ের আ.রক কীর্তি: কবির অন্তিমবয়সের সৃষ্টিতে নিজের প্রচ্ছন্ন অথচ গভীর এক প্রভাবের স্বাক্ষর রেখে দিতে পেরেছেন।



# বিজ্ঞান-কর্মী সুকুমার

## সিদ্ধার্থ ঘোষ

॥ ১ ॥

খেলার ছলে ষষ্ঠীচরণ যখন তখন হাতি লুফতেন। তার চেয়েও ভারী ও গম্ভীর চিন্তা-ভাবনা নিয়ে লোফালুফি করেছেন সুকুমার। অবলীলায়। তাঁর খেয়াল-খুশি-খাপছাড়ার সৃষ্টিলোকে গুরুভার বাস্তবের অসংগতিগুলোও নেহাতই হালকা আর ঠুনকো। সুকুমারের ননসেন্স জগৎটা যেমন হাসায় তেমনি হাসার পরে ভাবায়, হাসির কথা নয় বুঝেও হাসছি কেন? সুকুমার রায়ের অনন্য সৃষ্টি প্রক্রিয়ার অন্তর্গত এই প্যারাডক্সের ব্যাখ্যা করে রবীন্দ্রনাথ লিখেছিলেন, 'তাঁর স্বভাবের মধ্যে বৈজ্ঞানিক সংস্কৃতির গাম্ভীর্য ছিল সেই জন্যেই তিনি তার বৈপরীত্য এমন খেলাচ্ছলে দেখাতে পেরেছিলেন।' (ভূমিকা, পাগলা দাশু, ১৯৪০)।

'প্রবাসী' পত্রিকায় প্রকাশিত কয়েকটি সিরিয়াস প্রবন্ধে ও 'সন্দেশ'-এর কিশোরোপযোগী জ্ঞান-বিজ্ঞানের বহু রচনায় সুকুমার স্পষ্ট কথার মানুষ। এ-সব লেখাও অতি সরস, কিন্তু খেয়াল রসের ঠাঁই নেই এখানে। লেখাগুলি পড়লে বোঝা যায় বিজ্ঞান-সম্মত শক্তপোক্ত এক জোড়া ডানা ছিল বলেই তিনি অবাধে কল্পনার রাজ্যে বিচরণ করেছেন—সৃষ্টির ও লৌকিক জগতের নিয়মকানুন জানতেন বলেই সৃষ্টিছাড়াদের তিনি বাধ্য করেছেন উল্টো নিয়মের বশ্যতা স্বীকার করতে। সুকুমারের ভাষাতেই বলি, 'অবাস্তবকে কতকগুলি জ্ঞানত বাস্তবের রূপান্তর বা নূতন রকমের সমাবেশ রূপেই ("ইন্ টার্ম'স অফ নোন্

রিয়ালিটিজ'') আমরা কল্পনা করিয়া থাকি। সুতরাং "অলৌকিক রসের অবতারণা" করিতে হইলে লৌকিক জ্ঞানটা একটু বিশেষ মাত্রায়ই আবশ্যক।' (ভারতীয় চিত্রশিল্প)।

লৌকিকের জ্ঞানটা সত্যই বিশেষ মাত্রায় ছিল তাঁর। দুটি বিষয়ে অনার্স নিয়ে বি এস সি পাস করার বা গুরুপ্রসন্ন ঘোষ স্কলারশিপ অর্জন সূত্রে লণ্ডনে ও ম্যাঞ্চেস্টারে মুদ্রণশিল্পে উচ্চতর শিক্ষা ও গবেষণার প্রসঙ্গ আপাতত বিবেচনার বাইরে রেখে মাত্র পারিবারিক পরিবেশের কথা আলোচনা করলেও সুকুমারের মনোজগতের বৈজ্ঞানিক গঠনের কিছু খবর পাওয়া সম্ভব।

পিতা উপেন্দ্রকিশোর যদি ছোটদের জন্য একটি অক্ষর না লিখতেন, ছবি না আঁকতেন, সংগীত-চর্চায় ব্রতী না হতেন, তবু শুধু যন্ত্রকুশলী ও বিজ্ঞানী হিসাবেও তাঁর অবদান চিরস্মরণীয় হত। প্রসেস ক্যামেরার কাজে অর্থাৎ প্রচলিত ভাষায় হাফটোন ছবি ছাপা সংক্রান্ত ক্যামেরার কাজে উপেন্দ্রকিশোরের মৌলিক গবেষণা আন্তর্জাতিক স্বীকৃতি পেয়েছিল। আশৈশব সুকুমার দেখে আসছেন বাড়িতে হাফটোন ব্লক নির্মাণের কর্মকাণ্ড। বড় বড় প্রসেস ক্যামেরা, কাচের ছাতওলা ডার্করুম, সাদা সাদা চৌকো ডিশ আর হরেক শিশিবোতল যন্ত্রপাতির রাজ্যে যেখানে লাল কাচ গলে আলোরা জুড়ে দিত আবছায়ার খেলা। তাঁর দিদিমা কাদম্বিনী গাঙ্গুলি নাম-করা ডাক্তার। দিদিমার তালা-বন্ধ ঘরের মধ্যে অন্ধকারে দোল খেত আস্ত একটা মানুষের কঙ্কাল। পিসেমশাই হেমেন্দ্রমোহন বসু তো কলকব্জা অন্ত প্রাণ। তাঁর ল্যাবরেটরিতে তৈরি হত কুন্তলীন তেল, দেলখোস সেন্ট ইত্যাদি আর ৪১ নম্বর ধর্মতলা স্ট্রিটের 'মার্বেল হাউস'-এর শো-কেসে সাজানো ছিল ধুতরো ফুলের মতো চোঙওলা গ্রামোফোনের পূর্বপুরুষ ফোনোগ্রাফের নানা মডেল। রুটি বেলার বেলুনের আকারের মোম-মাখানো লোহার সিলিণ্ডার ছিল এই যন্ত্রের রেকর্ড। তাদের গায়ে পাকে পাকে এবড়ো খেবড়ো সূক্ষ্ম রেখা কেটে বন্দী হত হাসি কথা গান। বাইসাইকেল আর মোটরগাড়ি নিয়েও কারবার ফেঁদেছিলেন হেমেন্দ্রমোহন।

উপেন্দ্রকিশোরের হাত থেকেই টেলিস্কোপ গ্রহণ করে সুকুমারের দৃষ্টি বালক বয়সেই গ্রহ উপগ্রহ পেরিয়ে গিয়েছিল। পরবর্তী কালে সুকুমারের লেখা 'গ্যালিলিও'র জীবনীতে পড়ি, 'চাঁদের উপর দূরবীণ কষিয়া দেখা গেল, তার সর্বাঙ্গে ফোস্কা!' আবার 'চলচিত্তচঞ্চরী'তে ভবদুলাল বলছে, 'ওঁদের আশ্রমে একটা দূরবীন আছে—তার এমন তেজ যে চাঁদের দিকে তাকালে চাঁদের গায়ে সব ফোস্কা ফোস্কা মতন পড়ে যায়। বোধহয় থাউজ্যাণ্ড হর্স-পাওয়ার কি তার চাইতেও বেশি হবে।'

চাঁদের গায়ে 'ফোস্কা' দেখেছিলেন সুকুমার তাঁর লৌকিক চোখ দিয়ে তারপর কার্যকারণ সম্পর্কটা উল্টে দিতেই তেজী (powerful) একটা দূরবীন তাক্ করার জন্যই যেন ঘটে গেল অনর্থ, চাঁদের পিঠে সেই কারণেই পড়ল

ফোস্কা। ভাষা-বিজ্ঞান বিষয়ে আগ্রহী সুকুমারের সঙ্গে আবোল-তাবোলের রূপকারের অভিন্নতাও লক্ষণীয়। অর্থ-অনর্থ নিয়ে তাঁর চেতনার মধ্যে ছায়া পড়েছে ভাষার উৎপত্তি, প্রয়োগ ও ব্যবহারবিধিজনিত বৈজ্ঞানিক মননের। 'ভাষার অত্যাচার' ও 'ভারতীয় চিত্রশিল্প' প্রবন্ধে সুকুমারের রচনায় আধুনিক 'সেমিওলজি' (Science of Signs) বিদ্যার পূর্বাভাষ রয়েছে। তিনি লিখেছেন, ভাষা 'নির্দিষ্ট শব্দ বা তৎসূচক চিহ্নাদি দ্বারা ভাব বিনিময়ের সাঙ্কেতিক উপায় মাত্র।...' 'বস্তু বা ভাব বা তৎসূচক ভাষাগত সঙ্কেতের মধ্যে কোন সম্পর্ক বা সৌসাদৃশ্য দেখা যায় না।' বর্ণ ও ধ্বনি যোগে ভাষা সৃষ্টি হয়েছিল কিছু ব্যবহারিক তাগিদ থেকে। উদ্দেশ্যের কথা ভুলে, উপলক্ষ্য স্বরূপ বিমূর্ত বস্তুকে অভ্যাস-বশত বা ইচ্ছাকৃতভাবে স্বয়ংসিদ্ধ করে তোলার পরে কি বিপত্তি বাধে সুকুমার তার রাশি রাশি উদাহরণ রেখেছেন তাঁর খেয়ালরসের জগতে। উদ্দেশ্য ভুলে উপলক্ষ্য-সর্বস্বতা। কি সমাজজীবনে, কি বিজ্ঞানজগতে, সুকুমারের কৌতুক ও পরিহাস তাকে বিদ্ধ করেছে আর তাঁর সিরিয়াস প্রবন্ধ পেশ করেছে তার ব্যাখ্যা। এই মননশীল প্রবন্ধগুলি রচনার কাল থেকেই 'আবোল তাবোল'-এর অবিস্মরণীয় সৃষ্টির শুরু হয়েছিল।

বিজ্ঞান ও প্রযুক্তি বিষয়ে তাঁর অনুসন্ধিৎসা তাঁর পরিহাসপ্রিয় মনটাকে কিছু রসদ যুগিয়েছিল। বাংলা ভাষায় এক-একটি ক্রিয়াপদ কত ভিন্ন ভিন্ন ফরমাস খাটে তার পরিচয়জ্ঞাপক দুটি সুকুমার ছত্র ঃ

ঠাস্ ঠাস্ দ্রুম্ দ্রাম দেখে লাগে খট্‌কা—
ফুল ফোটে ? তাই বল ! আমি ভাবি পট্‌কা।

ফুল ফোটাকে শুধু শব্দে জব্দ করেন নি, লাজুক ফুলটি যে কাজ অলক্ষ্যে সাঙ্গ করে, তা তিনি নিমেষে সেরেছিলেন। সুকুমার কিন্তু সত্যিই চটপট ফুল ফুটতে দেখেছিলেন। 'বায়োস্কোপ' নিবন্ধে তিনি লিখছেন, 'বায়োস্কোপে যদি তার [ ফুল ফোটার ] ছবি তোল, এক-এক দিনে দশ বারোটা বা পঁচিশ ত্রিশটা করে আর দেখবার সময় চট্‌পট্ দেখিয়ে যাও—তাহলে দেখবে যেন চোখের সামনেই দেখতে দেখতে গাছ গজিয়ে বেড়ে উঠছে আর ফুল ফুটছে।'

'বায়োস্কোপ' নিবন্ধটি সন্দেশ-এ ১৩২৭ সালের ভাদ্র সংখ্যায় আর উদ্ধৃত কবিতাটি তার পরের মাসে প্রকাশিত হয়েছিল।

লাল গানে নীল সুর দিয়েছিলেন সুকুমার। হাসি হাসি গন্ধের কথা বাদ দিলে এই দুরন্ত কল্পনার পিছনে বিজ্ঞানের ইঙ্গিত অস্বীকার করা যায় না। শব্দকে বিদ্যুৎ-চৌম্বক তরঙ্গে রূপান্তরিত করা যায়। আর আলো তো প্রকৃতই বিদ্যুৎ-চৌম্বক তরঙ্গ, নির্দিষ্ট সীমার মধ্যে যে তরঙ্গের দৈর্ঘভেদে লাল, নীল ইত্যাদি রামধনুর সাতটি রঙকে আমরা স্বতন্ত্রভাবে অনুভব করি। উপেন্দ্র-কিশোরও সংগীত ও বর্ণের তুলনা করে লিখেছিলেন, 'ভাবিয়া দেখিলে সংগীত ও

চিত্রবিদ্যার মধ্যে অনেক সাদৃশ্য দেখিতে পাওয়া যায়।···দুই বিষয়ের দুইটি মূল— শব্দ ও বর্ণ (আলোক), তরঙ্গের রাজ্যে ইহারা প্রতিবেশী। এই তরঙ্গমূলকত্বই ইহাদের ঘনিষ্ঠতার কারণ বলিয়া বোধ হয়।···সাত সুর; সাত রঙ।'

সুকুমারের খেয়ালরসের জগৎ আর তাঁর বৈজ্ঞানিক ও কারিগরি সংস্কৃতির মধ্যে কোন সরলরেখা টেনে সম্পর্ক স্থাপন করার চেষ্টা অভিপ্রেত নয়। 'আবোল তাবোল' বা 'হ য ব র ল' উপভোগ করতে কোন ভূমিকার প্রয়োজন নেই বলব না, বলব তা অবশ্য বর্জনীয়।

ননসেন্স-স্রষ্টা সুকুমারের বিচিত্র মনোজগতের, তাঁর সৃজনশীলতার বিস্ময়কর রহস্যের আকর্ষণেই আমরা নানা ব্যাখ্যা জুড়ি নিজেদেরই তাগিদে। ব্যক্তি মানুষটিকে নিয়ে, তাঁর শিক্ষা, অভিজ্ঞতা, মতামত ইত্যাদি অবলম্বনে এই প্রয়াস কিন্তু শেষ বিচারে আরোপিত মন্তব্য। যা সৃষ্ট সাহিত্যবিচার থেকে উৎসারিত নয়। কার্য-কারণের সম্পর্কটিকে যান্ত্রিকভাবে অতি-সরলীকৃত করে হয়ত কোন প্রশ্নের উত্তর পেয়েছি বলে আত্মপ্রসাদ লাভ করা সহজ হয় কিন্তু এ বিষয়েও স্বয়ং সুকুমার আমাদের সতর্ক করে দিয়েছেন। তথাকথিত বৈজ্ঞানিক বিশ্লেষণের পরাকাষ্ঠা অনেক ক্ষেত্রে স্বয়ং বিজ্ঞানকেও দৈববাদের বাঁধনে জড়িয়ে ফেলতে পারে: 'বৈজ্ঞানিক ও অদৃষ্টবাদী কার্যকারণের সকল সম্বন্ধকে অঙ্কের হিসাবে মিলাইয়া দেখায় যে, প্রত্যেক কার্য, প্রকারে ও পরিমাণে উপযুক্ত কারণ হইতে প্রসূত। প্রত্যেক কারণ নির্দিষ্ট পরিমাণ ও নির্দিষ্ট প্রকারের কার্যফল প্রসব করে। প্রত্যেক নির্দিষ্ট "কজ" হইতে নির্দিষ্ট "এফেক্ট" উৎপন্ন হয়, কোথাও তাহার ব্যতিক্রম হইতে পারে না। এই মুহূর্তে ইহলোকে যেখানে যাহা ঘটিতেছে তাহা পূর্ব মুহূর্তে অকাট্যরূপে নির্দিষ্ট হইয়াছিল।' (দৈবেন দেয়ম্)।

সন্দেশ-সম্পাদক হিসাবে রচিত শিক্ষামূলক নিবন্ধগুলি থেকে বরং বিজ্ঞানী কারিগর সুকুমারকে সহজে চিনতে পারা যায়। এই নিবন্ধগুলিতে তিনি বিজ্ঞান ও কারিগরি জগতের ইতিহাস ও নিত্যনতুন দিগ্বিজয়ের সংবাদ ও নেপথ্যকাহিনী পরিবেশন করেছেন। কিশোর মনকে আকৃষ্ট করা, তাদের কৌতূহলী করে তোলাই ছিল তাঁর লক্ষ্য। সাদামাটা এই রচনাগুলি কয়েকটি কারণে আজও বিশিষ্ট এবং মাত্র গবেষকদের গণ্ডীর মধ্যেই তার আদর ফুরোয় না।

বাংলা বিজ্ঞান-সাহিত্যের ইতিহাসে কারিগরি বিষয়ে, যন্ত্রবিজ্ঞান কিঞ্চিৎ উপেক্ষিত। মানব কল্যাণে নিযুক্ত বিজ্ঞানের ব্যবহারিক দিকগুলির, প্রযুক্তির অবদানের প্রসঙ্গ সুকুমারকে কিন্তু আকৃষ্ট করেছিল। সুকুমারের দ্বিতীয় বৈশিষ্ট্য, সাবলীল ভাষা, বক্তব্য পরিবেশনের মৌলিক সরস ভঙ্গি ও মজলিশী ঢঙ। লেটার-প্রেস, মেসিনের কাজের বর্ণনা দিই তাঁর লেখা থেকে, 'হাঁ-করা প্রেসটার মধ্যে' কাগজ বসিয়ে দিলে প্রেসটা সেই কাগজের ওপর অক্ষরের 'টাইপ দিয়ে এক কামড় বসিয়ে দেয়··

প্রাসঙ্গিকতা ও সমকালীনতা সুকুমার-রচিত জ্ঞান-বিজ্ঞানের নিবন্ধগুলির

অন্যতম গুণ। টেলিফোন, রেডিও, রেডিও-ফোটো, এরোপ্লেন, ম্যাথমেটিকেল ক্যালকুলেটর, আন্ডার-ওয়াটার টেলিগ্রাফ লাইন, স্কাইস্ক্রেপার ও প্রি-ক্যাব বিল্ডিং, ইলেকট্রিক লিফ্ট, নিউমেটিক ট্র্যান্সপোর্টেশন, সিনেমা ইত্যাদি বিবিধ যন্ত্র ও কৌশলের কথা লিখেছেন তিনি।

আমেরিকান বিজ্ঞানী গডার্ড আধুনিক রকেট নির্মাতাদের অন্যতম। গডার্ডের প্রথম রকেট ছোঁড়ার সাফল্যের খবর পেয়েই ১৩২৭-এর আষাঢ় সংখ্যা 'সন্দেশ'-এ সুকুমার 'চাঁদমারি' নিবন্ধে ক্ষুদে পাঠকদের বলেছিলেন, 'হয়তো তোমরা বুড়ো হবার আগেই শুনতে পাবে যে তাঁদের দেশের প্রথম যাত্রীরা চাঁদে যাবার জন্য রওনা হয়েছে।' বছর ষাটের বয়সে যাঁরা ১৯৬৯-এর ২০ জুলাই আর্মস্ট্রঙের চাঁদের মাটিতে পা ফেলার খবর শুনেছেন, তাঁদের মধ্যে কেউ কেউ হয় তো দশ-এগারো বছরের শিশু-পাঠক হিসাবে সুকুমারের লেখাটি পড়েছিলেন। ১৯২৩-এ 'দা ইণ্ডিয়ান স্টেটস্ অ্যাণ্ড ইস্টার্ন এজেন্সি' নামে একটি বেসরকারী সংস্থা ভারতে প্রথম বেতারবার্তা প্রেরক যন্ত্র স্থাপন করে কলকাতায়। নিয়মিত বেতার প্রচার শুরু হতে আরো বছর চারেক লেগেছিল। এই প্রেক্ষাপটে স্থাপন করে দেখতে হবে ১৩২৯-এর (১৯২২) ভাদ্র সংখ্যায় 'সন্দেশ'-প্রকাশিত সুকুমারের 'আকাশবাণীর কল'। অল ইণ্ডিয়া রেডিও-র আকাশবাণী নামকরণের সঙ্গে জড়িয়ে আছেন রবীন্দ্রনাথ। কিন্তু সুকুমারই প্রথম রেডিও তরঙ্গের প্রতিশব্দ অর্থে 'আকাশবাণী' ব্যবহার করেন। সুকুমারের আরেকটি রচনা আজও আধুনিক। কলকাতায় প্রথম টিউব রেল বসানোর কথা চিন্তা করা হয় ১৯২০ খ্রীস্টাব্দে। মিস্টার লাইডেল নামে এক ইঞ্জিনিয়ার এসেছিলেন হুগলী নদীর তলা দিয়ে শিয়ালদহ ও হাওড়া সংযোগকারী টিউব রেল স্থাপনের প্রকল্প রচনার জন্য। প্রকল্পটি গৃহীত না হলেও সুকুমারের 'ভুঁইফোঁড়' নিবন্ধে তার উল্লেখ রয়েছে।

সুকুমারের বিজ্ঞানী ও মুক্ত মন কুসংস্কারের বিরুদ্ধে সজাগ ছিল। ধূমকেতুর আগমন উপলক্ষে পৃথিবীতে প্রলয় ঘটবে, এই অলীক ধারণা এবারেও হ্যালির ধূমকেতু দর্শনের সময়ে প্রকাশ পেয়েছিল। সুকুমার এই ধারণাকে আঘাত করে রচনা করেছিলেন 'প্রলয়ের ভয়'। 'আষাঢ়ে জ্যোতিষ' নিবন্ধটির ও 'আবোল তাবোল'-এর অন্তর্ভুক্ত 'হাত দেখানো'-র মূল প্রতিপাদ্য অভিন্ন—'মানুষের বিদ্যায় যেখানে কুলোয় না কল্পনা সেখানে অভাব পূরাইয়া লয়' এবং বিপত্তি বাধায়। এক বছরের মধ্যে প্রকাশিত হয়েছিল লেখা দুটি।

ধাঁধা, হেঁয়ালি ও মজার খেলার রচয়িতা সুকুমারের মধ্যেও তাঁর বৈজ্ঞানিক সংস্কৃতির পরিচয়। 'লজিক গেমস' 'ক্রিপ্টোগ্রাম' ও 'ওয়ার্ড ট্রান্সফর্মেশন' ইত্যাদি বিষয়ে লেখা থেকে তাঁর সঙ্গে অ্যালিস-স্রষ্টা ও গণিতের অধ্যাপক ক্যারলের মনের মিল খুঁজে পাওয়া যায়। ইলাসট্রেটর সুকুমারের মধ্যেও কারিগরি বিচার-বোধের অদ্ভুত কিছু নমুনা আছে যার মেজাজের সঙ্গে একমাত্র তুলনা চলে হিথ রবিনসনের সৃষ্টির। 'সভা' গল্পের ছবিতে দেখি বিটকেল প্রোফেসরের

কামানটি হাপরের সঙ্গে যুক্ত অর্থাৎ 'কম্প্রেশড এয়ার'-চালিত। চণ্ডীদাসের খুড়োর আজব কলটিও বিচিত্র যন্ত্রকৌশল-সিদ্ধ। প্রোফেসর হেঁশোরামের দেখা সৃষ্টিছাড়া জীবজন্তুর অ্যানাটমি বিশ্লেষণ করে শিল্প-সমালোচকরা সম্ভবত টেকনিকাল ত্রুটি পাবেন না।

পুণ্যলতা চক্রবর্তীর স্মৃতিকথা থেকে জানা যায় ছেলেবেলা থেকেই ফোটোগ্রাফি চর্চা করতেন সুকুমার। 'বয়েজ ওন', 'চামস' ইত্যাদি বিলেতের কাগজে নাকি তাঁর তোলা ছবি ছাপাও হয়েছিল। বিলেত থেকে লেখা তাঁর বহু চিঠিতেও তাঁর ফোটোগ্রাফিতে আসক্তির কথা জানা যায়। ১৯১২-র নভেম্বরে তিনি রয়েল ফোটোগ্রাফিক সোসাইটির সদস্য হয়েছিলেন। তারপর ১৯২২-এ নির্বাচিত হন fellow। তাঁর আগে প্রদ্যোৎকুমার ঠাকুরই একমাত্র ভারতীয় যিনি এই সম্মান লাভ করেন। স্বদেশী আন্দোলনের সময়ে ১৯০৬ নাগাদ তোলা রবীন্দ্রনাথের দৃপ্ত ভঙ্গির অতি পরিচিত আলোকচিত্রটি সুকুমারের ফোটোগ্রাফিতে দক্ষতার উজ্জ্বল নিদর্শন। বাংলা হরফ সংস্কার সংক্রান্ত তাঁর কিছু চিন্তা-ভাবনার কথা জানা যায় মৃত্যুর মাত্র দিন কয়েক আগে তাঁর নিজের হাতে লেখা খসড়া থেকে। মাত্র দুটি পাতা। কিন্তু তারই এলোমেলো লিপির মধ্যে বাংলা টাইপোগ্রাফি বিষয়ে তাঁর গভীর অন্তর্দৃষ্টি প্রকাশ পায়। সংযুক্ত বর্ণগুলিকে বিচ্ছিন্ন করার ও 'কার্ন' (kern) টাইপগুলিকে বর্জন করার কথা বাংলাদেশে তিনিই প্রথম চিন্তা করেন। 'কার্ন' টাইপ বলতে ু, ৃ, ি, ী ইত্যাদি হরফ বোঝায়, যাদের অংশবিশেষ হরফের দেহের সঙ্গে যুক্ত থাকে না, হরফ-দেহের অবলম্বন ছাড়াই শূন্যে ঝুলে থাকে। বিভিন্ন হরফে বিভিন্ন রূপ নিয়ে যুক্ত হয় উ-কার। যেমন—হু, গু, পু, শু ইত্যাদি। সুকুমারের খসড়ায় এ ক্ষেত্রে সর্বত্রই উ-কারকে র-সংযুক্ত ভঙ্গিতে [ রু ] ব্যবহার করতে দেখা যায়। 'ন' ও 'গ' অথবা 'হ' ও 'ন' দ্বারা গঠিত যুক্তাক্ষরগুলি তিনি এমনভাবে লিখেছিলেন যাতে যুক্তাক্ষরের দু'টি অক্ষরের কোনোটিই তার স্বাতন্ত্র না হারায়—এক নজরেই যাতে অক্ষর দুটি চেনা যায় ( যাকে অক্ষরের transparency বা স্বচ্ছতা রক্ষা বলা হয় )। 'ম' ও 'ভ' যুক্ত করার সময়ে তিনি 'ভ'-কে 'ম'-এর নিচে না বসিয়ে পাশে বসিয়েছিলেন। কার এবং তার সংযোগে উৎপন্ন যুক্তাক্ষর দুটিও তিনি transparency দিতে চেয়েছিলেন। এ-কারের স্থানে তিনি ধ্বনিতত্ত্বের বিচারে পরিবর্তনের কথা ভেবেছিলেন। 'কার্ন' টাইপ হিসাবে 'ন'-কে বর্জন করার জন্য 'ন'-কে নিচুতে স্থাপন করার প্রস্তাবটিও আকর্ষণীয়।

॥ ২ ॥

মুদ্রণ বিষয়ে উচ্চ শিক্ষা—ব্যবহারিক শিক্ষা গ্রহণ করার জন্য সুকুমার ১৯১১-য় বিলেতে পৌঁছলেন। বিলেতে গিয়ে কারিগরি শিক্ষা ও গবেষণার অতিরিক্ত কিছু দায়িত্ব তিনি পালন করেছিলেন। সে-কথা বলতে হলে তার আগে ১৯১১ নাগাদ উপেন্দ্রকিশোর ও তাঁর প্রতিষ্ঠিত ইউ রায় অ্যান্ড সন্সের কাজকর্ম সম্বন্ধে কিছু তথ্য পেশ করা দরকার।

১০০ গড়পার রোডের ডেফ অ্যান্ড ডাম স্কুলের অঙ্গন-সংলগ্ন ঐতিহাসিক বাড়িটির একতলা ও দোতলার, মাঝখানে চোখ রাখলে এখনো পড়া যায়ঃ

FOUNDED—GRAPHIC ARTS & PHOTO PROCESSES—1895

১৮৯৫-তে উপেন্দ্র কিশোর তাঁর হাফটোন ব্লক তৈরির ব্যবসা শুরু করলেও তখন সংস্থাটি U. Ray, Artist নামেই পরিচালিত হত। ১৩ কর্নওয়ালিস স্ট্রিটে এই কারবারের পত্তন। তারপরে তা বছর খানেকের মধ্যে উঠে আসে ৩৮/১ শিবনারায়ণ দাস লেনে। ১৯০১ থেকে ২২ সুকিয়া স্ট্রিটের বাড়িতে কাজ চলতে থাকে। প্রথম থেকেই বসত বাড়িতে, ভাড়া বাড়িতে, গবেষণা তথা কারবার চালিয়েছেন উপেন্দ্রকিশোর। ১৯১০ খ্রীস্টাব্দে প্রথম U. Ray & Sons নামে ব্যবসার কাজ শুরু হয়। তা ছাড়া এ বছরেই বই বেরলো U. Ray & Sons থেকে—'টুনটুনির বই'। তখনো এই প্রতিষ্ঠানের নিজস্ব ছাপাখানা ছিল না। অন্য প্রেস থেকে বই ছাপানো হয়েছিল। ১৯১০-১১ থেকেই গড়পারে নিজস্ব বাড়ি তৈরির ও সেখানে ছাপাখানা সমেত ব্লক তৈরির কারখানা স্থাপনের শুরু। ঠিক এই সময়ে সুকুমারের বিলেতে আগমন উপেন্দ্রকিশোরের এবং ইউ. রায় অ্যান্ড সন্স-এর প্রতিনিধি রূপেও। নতুন ছাপাখানার জন্য উপযুক্ত মেশিনারি নির্বাচন, নব উদ্ভাবিত বা সদ্য প্রবর্তিত বিবিধ মুদ্রণ কৌশল নিয়ে তুলনামূলক অধ্যয়ন ও ভারতীয় পরিস্থিতির কথা মনে রেখে নিজেদের কাজে তার মধ্যে কোন্ কোন্‌টি উপযুক্ত স্থির করা ইত্যাদি দায়িত্ব ছিল তাঁর উপর।

১৩২০-র বৈশাখে 'সন্দেশ'-এর প্রথম সংখ্যা যখন প্রকাশিত হয়, সুকুমার তখন বিদেশে।

'সন্দেশ'-এর বহু আলোচিত কীতিত্বের পুনরুক্তি না করে নতুন কথা একটি এখানে বলা চলে।

'সন্দেশ' ছিল এক অর্থে ইউ রায় অ্যান্ড সন্স-এর হাউস জার্নাল। এর পাতায় পাতায় যত ছবি তা কোম্পানীর ব্লক নির্মাণের দক্ষতারও তো পরিচায়ক। তা ছাড়া ১০০ গড়পার রোডের ছাপাখানাতেই তার জন্ম। অবশ্য ছাপাখানা পুরোপুরি স্থিতি লাভ করতে আরো মাস চার পাঁচ লেগেছিল।

সুকুমারের বিলেতে যাওয়ার আগেই হাফটোন প্রতিচ্ছবি মুদ্রণের তত্ত্ব ও কর্ম বিষয়ে উপেন্দ্রকিশোরের আটটি মৌলিক গবেষণাপত্র ছাপা হয়েছিল পেনরোজেস পিকটোরিয়াল অ্যানুয়াল-এ, মুদ্রণ জগতে এই বার্ষিক সংকলন গ্রন্থ ছিল 'বাইবেল' স্বরূপ। ফোটোগ্রাফির সাহায্য নিয়ে বহুসংখ্যক প্রতিচ্ছবি ছাপার কাজকেই 'প্রসেস ওয়ার্ক' বা প্রসেস শিল্প বলা হয়। (প্রসেস এনগ্রেভিং, ফোটো-প্রসেস বা গ্রাফিক প্রসেস—সবই একই অর্থ বহন করে)। এই প্রসেস শিল্পে উপেন্দ্রকিশোরই প্রথম ও শেষ ভারতীয় যাঁর আন্তর্জাতিক মানের স্বীকৃত মৌলিক অবদান আছে। কিন্তু বৈজ্ঞানিক রচনা হিসাবে উপেন্দ্রকিশোরে আর্টিকলগুলি যতই আদৃত হোক বিলেতের অভিজ্ঞ মহলও কিন্তু উপেন্দ্রকিশোরের কিছু কিছু

প্রস্তাবের ব্যবহারিক উপযোগিতা সম্বন্ধে দ্বিধাগ্রস্ত ছিল। সুকুমার যখন বিলেতে, পেনরোজ অ্যানুয়ালে (১৯১১-১২) উপেন্দ্রকিশোরের নবম ও শেষ রচনা 'মাল্টিপ্‌ল্‌ স্টপস' (Multiple Stops) প্রকাশিত হয়। সুকুমার হাতে কাজ করে, ডেমন্‌স্ট্রেট করে, লণ্ডন ও ম্যাঞ্চেস্টারের মুদ্রণ-শিল্প বিশেষজ্ঞদের দেখিয়ে দেন মাল্টিপ্‌ল্‌ স্টপ ব্যবহারের সুফল।

বিলেতে থাকার সময়ে সুকুমারের শিক্ষা ও গবেষণার কথা প্রধানত জানা যায় পিতাকে লেখা তাঁর চিঠিগুলি থেকে। (দ্রঃ এক্ষণ, 'বিলেতের চিঠি' শারদীয়, ১৩৮৯ ও 'বিলেতের আরো চিঠি' গ্রীষ্ম-১৩৯১)। এই চিঠিগুলি শুধু পিতা-পুত্রের আলাপ নয়, গবেষক ও তাঁর ছাত্র, রিসার্চ স্কলারের মধ্যে মত বিনিময়। সুকুমারের পত্রাবলীতে আলোচিত কারিগরি ও বৈজ্ঞানিক বহু প্রসঙ্গ শুধু সাধারণ পাঠক নয়, মুদ্রণ প্রসেস শিল্প সম্বন্ধে মোটামুটি ওয়াকিবহালদের কাছেও দুর্বোধ্য ঠেকতে পারে। প্রেরক ও গ্রাহকের বিশিষ্টতাই তার কারণ। সুকুমারের কারিগরি চর্চার গুরুত্ব সম্যকভাবে উপলব্ধি করতে চাইলে প্রথমেই দরকার তিনি যে-সব বিষয় নিয়ে অধ্যয়ন বা গবেষণা করেছিলেন সেগুলির রূপরেখা জেনে নেওয়া। এই প্রবন্ধের পরিসরে তা পেশ করা সম্ভব নয়। (উৎসাহী পাঠককে এ-ব্যাপারে এক্ষণ এ-প্রকাশিত 'বিলেতের আরো চিঠি'-র তথ্যপঞ্জিভুক্ত মুদ্রণ বিষয়ক জ্ঞাতব্য তথ্যাদিও 'উপেন্দ্রকিশোর ঃ শিল্পী ও কারিগর' নিবন্ধটি সাহায্য করতে পারে।)।

লণ্ডনের কাউণ্টি স্কুল অফ ফোটোএন্‌গ্রেভিং অ্যাণ্ড লিথোগ্রাফিতে (L C.C.) এবং ম্যাঞ্চেস্টারের মিউনিসিপ্যাল স্কুল অফ টেক্‌নলজিতে 'কলোটাইপ', 'ফোটো-লিথোগ্রাফি', 'অফসেট' ইত্যাদি বিবিধ মুদ্রণ পদ্ধতি ও নানা ধরনের মুদ্রাযন্ত্র সম্বন্ধে সুকুমার শিক্ষাগ্রহণ করেছিলেন কিন্তু একটি বিষয়ে তাঁর কাছ থেকে শিক্ষা নিতে হয়েছিল বিলেতের মুদ্রণ বিশেষজ্ঞদেরও। 'হাফটোন' চর্চা, বিশেষ ক'রে হাফটোন সংক্রান্ত ক্যামেরার কাজে উপেন্দ্রকিশোরের পুত্র তথা ছাত্র সুকুমারের নতুনকিছু শেখার ছিল না। সুকুমারের বহু চিঠিতেই সে কথা ব্যক্ত।

বিলেতে পৌঁছেই কয়েকদিনের মধ্যে তিনি লিখছেন, 'আজ এখানে [L. C. C] Halftone negative করা দেখলাম—বড্ড unsystematic······'। (১৬ অক্টোবর, ১৯১১)।

আরেকটি চিঠিতে জানাচ্ছেন, 'Halftone বা Printing এখানে [L. C. C.] শিখ্‌বার কিছুই নেই।'

এই বছরেরই ১০ নভেম্বর চিঠিতে পড়ি, 'হাফটোন আর three colour এরা যা করে সে কিছুই নয়। দু তিনটা three colour এর প্রুফ তুলল একটাও রঙ ঠিক হয়নি। সেইগুলিকেই touch করে ব্লক করতে লাগল—আমাকে বলল প্রথম প্রুফে এর চেয়ে ভাল রং হয় না। আমি বললাম নেগেটিভ ঠিক হলে প্রায় ছবির মত প্রুফ হওয়া উচিত।'

সবচেয়ে বিস্ময়কর সুকুমার উপরিউক্ত চিঠিটি লিখেছিলেন তাঁর মা-কে!

উপেন্দ্রকিশোর উদ্ভাবিত 'মাল্টিপ্‌ল্ স্টপ্‌স্'-এর প্রবর্তনের জন্যও সুকুমারের প্রয়াসের কথা বিভিন্ন চিঠির মধ্যে ছড়িয়ে আছে ঃ

'সোমবার L. C. C: স্কুলে Multiple diaphragm দেখাব—Mr. Newton আর অন্যান্য teachers থাকবেন।' (১ ডিসেম্বর, ১৯১১)

'L. C. C তে Multiple Stops এর কাজ আরম্ভ হয়েছে।…কিন্তু এখানকার লোকদের এ বিষয়ে ভয়ানক গোঁড়ামি।…আমার সন্দেহ Mr. Bullও বোধহয় এই সব Stop সম্বন্ধে একটু prejudiced—তাই তাকে কাল জিজ্ঞাসা করলাম। তিনি একটু আমতা আমতা করে এড়িয়ে যাচ্ছিলেন—কিন্তু আরেকটু চেপে ধরতেই বললেন, "আমার মতে Round Stop-ই সবচেয়ে ভাল।" আমি বললাম, "বেশ ত! Multiple Stop-এ ত round holes ব্যবহার করতে বাধা নেই।" তখন থতমত খেয়ে গেলেন, বললেন, "Yes! Yes! I really haven't given much thought to it." (বিলেতের আরো চিঠি, সংখ্যা ১৮।)

'Multiple Stops সম্বন্ধে Mr. Lishenden এর prejudice এখন ভেঙ্গে আসছে। সেদিন কয়েকটা wet plate negative করেছিলাম। দেখে খুব খুশি হলেন—"Beautiful dots" বললেন।' (৭ নভেম্বর, ১৯১২, ম্যাঞ্চেস্টার)। সুকুমার যখন বিলেতে যান অফসেট বা ফোটোলিথোগ্রাফির তখন শৈশব বলা চলে। সূক্ষ্ম হাফটোন প্রতিচ্ছবি ছাপার কাজে লিথোগ্রাফিক পদ্ধতিতে খুব সুবিধা হবে না বুঝেছিলেন সুকুমার। কিন্তু বই ছাপার জন্য এই পদ্ধতিটিকে নিজেদের প্রেসে প্রবর্তন করার কথা তিনি চিন্তা করেছিলেন, "ছেলেদের রামায়ণ" ইত্যাদি বই যদি compose করে তা থেকে transfer করে পাৎলা zinc বা aluminium এর উপর litho ক'রে রাখা যায় আর type থেকে না ছেপে সেই litho plate থেকে ছাপা যায় তা হ'লে প্রত্যেক edition এ compose করার খরচ বাঁচে, type এর wear & tear বাঁচে, অথচ stereotype এর চেয়ে অনেক simple, portable, আর illustration ঢোকান যতদূর cheap আর সহজ হ'তে হয়। Zinc এর উপর ছবি এঁকে বা কাগজে এঁকে transfer ক'রে দিলেই হ'ল। ছেলেদের বই, label, poster ইত্যাদি মোটা কাজে lithography থেকে খুবই সাহায্য পাওয়া যাবে। সেই জন্য আমি Lithographic Printing ইত্যাদি বিষয়েই এখন বিশেষ ক'রে ঝোঁক দিয়েছি।' (বিলেতের আরো চিঠি, সংখ্যা ৪০);

U. Ray & Sons থেকে লিথোগ্রাফিক পদ্ধতিতে বই ছেপে বেরিয়েছিল কি না জানা নেই। তবে উপরিউক্ত চিঠি লেখার প্রায় ৭২ বছর পরে সুকুমারের আদরের 'সন্দেশ' অফসেটে ছেপে বেরোতে শুরু হয়েছে।

বিলেতে থাকায় সময় কিছু মৌলিক গবেষণাতেও হাত দিয়েছিলেন সুকুমার। যেমন ১৯১২-র ২০ সেপ্টেম্বরের চিঠি থেকে জানা যায়, 'মনে করছি নানা রকম dot এর দরুণ ছবির gradation আর etching characteristics এর যে তফাৎ হয় সেটা quantitatively দেখাতে পারলে মন্দ হয় না।—Halftone ব্লক থেকে

Woodbury type এর মত করে ছাপবার একটা process কতকটা work out করেছি।…Collotype প্রভৃতি process এ এরা কেউ খুব fine Halftone dot ঢোকাবার চেষ্টা করে না—অথচ তা করলেই process একেবারে সোজা হয়ে যায়।'

বিলেতে পড়ার সময়ে সুকুমার দুটি পেপার লিখেছিলেন পেনরোজেস পিকটোরিয়াল অ্যানুয়েল-এর জন্য। যথাক্রমে ১৯১২ ১৯১৩-১৪ বার্ষিক সংকলনে সে দুটি প্রকাশিত হয়। 'Halftone Facts Summarized' নামে প্রথম প্রবন্ধটি সম্পর্কে সুকুমার জানিয়েছিলেন, 'সাধারণতঃ halftone theory সম্বন্ধে এখানে যে সব অদ্ভুত কথা শুনতে পাই সেইটে লক্ষ্য করেই article টা লিখেছি।' ( ১১ অক্টোবর, ১৯১১ )। আর দ্বিতীয়টির বিষয়ে তিনি জানিয়েছেন, "Standardizing the Original" বলে একটা article লিখছি। Original এর exposure value আর range চট্ ক'রে বার করবার একটা method Manchester থাকতে work out করেছিলাম…।' ( ৯ মে, ১৯১৩ )। এ ছাড়াও, The British Journal of Photography-তে ( জুলাই, ১৯১৩ ), 'Pin-hole theory নিয়ে আমার সঙ্গে একটু লেখালিখি হয়েছে।' ( ১৮ জুলাই, ১৯১৩ )।

প্রসেস ওয়ার্কে ক্যামেরার কাজের খুব সহায়ক একটি স্লাইডিং ক্যালকুলেটর উদ্ভাবন করেছিলেন সুকুমার। 'Stop aperture টা camera extension এর against-এ set করলেই screen mark এর কাছে distance টা read off করা যাবে। একটা rough calculator বানিয়ে স্কুলে দেখিয়ে এসেছি—'। পরের চিঠিতেই জানা যায়,

Penrose-এর Factoryতে ওটা manufacture হবে—তাই ওদের একটা model scale বানিয়ে দিয়েছি।' এই ক্যালকুলেটরের একটা rough drawingও সুকুমার চিঠির সঙ্গে পাঠিয়েছিলেন। পেনরোজ কোম্পানি এই ক্যালকুলেটর বিক্রির কোন লভ্যাংশ সুকুমারকে দিত কি না জানা যায় না। সে-বিষয়ে খুব আশাবাদী হবারও কারণ নেই। ইতিপূর্বে উপেন্দ্রকিশোর ১৯০১ নাগাদ উদ্ভাবন করেন 'স্ক্রিন অ্যাডজাস্টমেণ্ট ইণ্ডিকেটর' নামে একটি যন্ত্র কিন্তু তার পেটেণ্ট নিয়েছিল পেনরোজ অ্যাণ্ড কোম্পানি। পেনরোজ কোম্পানির তৈরী প্রসেস ক্যামেরায় এই যন্ত্রটি লাগানো থাকত অ্যাকসেসরি হিসাবে। পেনরোজ কোম্পানির মুখপত্র পেনরোজেস অ্যানুয়ালেই প্রকাশিত হয়েছিল উপেন্দ্রকিশোরের লেখা যন্ত্রটির বিবরণ। কোম্পানির সঙ্গে পরবর্তী কালেও উপেন্দ্রকিশোরের যে রকম সুসম্পর্ক ছিল তাতে এরা উপেন্দ্রকিশোরকে প্রতারিত করেছিল বলাটা হয়তো সঙ্গত নয়। কিন্তু উপেন্দ্রকিশোর যে একবার অন্তত প্রতারিত হয়েছিলেন তারও বিবরণ আছে পেনরোজ-এর সংকলনেই।

উপেন্দ্রকিশোর হাফটোন ক্যামেরার কাজে ব্যবহারের জন্য 60° Screen নামে একটি জিনিসের তত্ত্ব পেশ করেন। সেই আইডিয়া আত্মসাৎ করে পেটেণ্ট গহণ

করে শুলৎজে নামে একজন। শুলৎজের লেখা পেনরোজ-এ প্রকাশিত হবার পর উপেন্দ্রকিশোর একটি rejoinder পাঠিয়েছিলেন। 60° Screen এর পেটেন্ট নিল শুলৎজে কিন্তু তার পরেও উপেন্দ্রকিশোরকেই ব্যাখ্যা করে দিতে হল জিনিসটির প্রকৃত ব্যবহারবিধি ও বৈশিষ্ট্য। শুলৎজের অনৈতিক আচরণের জন্যশুধু মৃদু একটি প্রতিবাদ করেছিলেন উপেন্দ্রকিশোর আর তার পরেই তাঁর বৈজ্ঞানিক সত্তা এক চরম ব্যবসায়িক অনাসক্তি প্রকাশ করে জানিয়েছিল : *TO THE CRAFT IT MATTERS LITTLE WHO GETS THE CREDIT FOR A PARTICULAR INVENTION WHAT DIRECTLY CONCERNS THEM IS THE ADDITION OF A VALUABLE RESOURCE TO THEIR EQUIPMENT.* পিতা-পুত্রের এই ব্যবসায়িক মনোভাবের অভাব বা তার প্রতি অনীহা সুকুমারের অকাল মৃত্যুর কয়েক বছরের মধ্যে ইউ-রায় অ্যান্ড সন্স উঠে যাবার প্রধান কারণ বলে আমি মনে করি। কিন্তু উপেন্দ্রকিশোর-সুকুমার নিজেদের আরব্ধ কাজ সম্পন্ন করেছিলেন—ভারতে আধুনিক ধারায় প্রসেস শিল্পের গোড়াপত্তন করে গেছেন তাঁরা। ইউ রায় অ্যান্ড সন্স উঠে গেল কিন্তু এই কোম্পানিতে পিতা-পুত্রের হাতে কাজ শিখেছিলেন যাঁরা প্রায় সকলেই স্বতন্ত্রভাবে ভিন্ন ভিন্ন প্রতিষ্ঠান স্থাপন করলেন। প্রত্যেকেই ব্লক নির্মাতা বা মুদ্রক হিসাবে অর্জন করলেন খ্যাতি। চেন রিঅ্যাকশন জাতীয় যে-প্রক্রিয়ায় হাফটোন ব্লক নির্মাণ আজ কলকাতার ঘরে ঘরে কুটীর শিল্পের রূপ ধারণ করেছে তার সূত্রপাত ঘটেছিল ইউ রায় অ্যান্ড সন্স এর যজ্ঞশালায়।



# সুকুমার রায়ঃ তাঁর শিল্পচিন্তা, তাঁর ছবি

## মৃণাল ঘোষ

এক

'হযবরল'-র মাথাভরা টাক, পা পর্যন্ত সবুজ রঙের দাড়ি, দেড় হাত লম্বা সেই বুড়ো অবাক হয়েছিল মানুষের বয়স কেবলই বেড়ে চলে শুনে। বয়স কি কেবলই বেড়ে চলবে? তাহলে ত বাড়তে বাড়তে ষাট সত্তর আশি পার হয়ে শেষটায় বুড়ো হয়ে মরে যেতে হবে মানুষকে। এ ছিল তার কাছে এক প্রশ্নদীর্ণ বিস্ময়। নিজের জীবনে সে এর এক সমাধান আবিষ্কার করেছিল। "চল্লিশ বছর হলেই আমরা বয়স ঘুরিয়ে দিই। তখন আর একচল্লিশ বেয়াল্লিশ হয় না—উনচল্লিশ, আটত্রিশ, সাঁইত্রিশ করে বয়স নামতে থাকে। এমনি করে যখন দশ পর্যন্ত নামে তখন আবার বয়স বাড়তে দেওয়া হয়।" সময়ের গতিকে এভাবে একমুখো না থাকতে দিয়ে তার অভিমুখ পাল্টে নেওয়ার যে দর্শন শোনা গিয়েছিল সেই বুড়োর মুখে, তার গভীরতর যৌক্তিকতাই যেন শুনেছিলাম আমরা গল্পের শেষে নায়ক সেই ঘুমিয়ে পড়া কিশোরের কাছে—"মানুষের বয়স হলে এমন হোঁতকা হয়ে যায়, কিছুতেই কোনো কথা বিশ্বাস করতে চায় না।" বিস্ময় হারানো মানুষের গভীর গভীরতর অসুখের প্রতি কটাক্ষই অন্তঃসলিলা হয়ে আছে সুকুমার রায়ের 'হযবরল' -তে।

সময়ের ও বাস্তবতার উপরিতলকে ভেঙে ফেলেই 'হযবরল'র 'আমি' পৌঁছতে পারে নিয়মহারা সেই আপাত-উদ্ভটের জগতে। স্বপ্নের একটা আবরণ আছে 'হয়বরল'তে। 'আমি' অভিধার সেই কিশোর বা শিশু ঘুমিয়ে পড়েছিল। ঘুমের স্রোত বেয়ে পৌঁছেছিল যেখানে, সেখানে তার পরিচিত রুমালটা সহসা

রূপান্তরিত হয়ে গেল বেড়ালে। তা দেখে বিস্মিত 'আমি'কে বোঝচ্ছে বেড়াল. "মুশকিল আবার কি? ছিল একটা ডিম, হয়ে গেল দিব্যি একটা প্যাঁকপেঁকে হাঁস। হামেশাই হচ্ছে।" তাহলে কী হবে তার সত্যিকারের পরিচয়? এই প্রশ্নের উত্তরে বেড়াল বলে, "রুমালও বলতে পার, চন্দ্রবিন্দুও বলতে পার।" চন্দ্রবিন্দু কেন? এর উত্তর—"হ্যা এ ত বোঝাই যাচ্ছে—চন্দ্রবিন্দুর চ, বেড়ালের তালব্য শ, রুমালের 'মা'—হল চশমা। কেমন হল ত?'

সেই স্বপ্নের জগতের তরলায়িত বিস্বায়ন আরও ভিত্তি পায় কাহিনীর শেষে যখন দেখি ছাগলের মুখ সুপারইমপোজড হয়ে যায় মেজোমামার মুখে, যে মেজোমামা কান টেনে ধরে বলছেন, "ব্যাকরণ শিখবার নাম করে বুঝি পড়ে পড়ে ঘুমোন হচ্ছে?"

ঘুম আর জাগরণের সন্ধিস্থলে বাস্তব কেমন করে স্বপ্নে রূপান্তরিত হয়ে যায় তার পরিচয় হযবরল ছাড়াও ছড়ান আছে সুকুমার রায়ের অন্যান্য রচনায়। যেমন দেখেছি ভাদ্র ১৩২৭-এর 'সন্দেশ'-এ 'হিংসুটি' নাটিকাটিতে।

স্বপ্নের আবরণের মধ্য দিয়ে বাস্তবতার এই যে রূপান্তর কখনো কিম্ভূতের দিকে, কখনো অতিশয়তার দিকে, বাস্তবের উপরিতলের আপাত যুক্তিশৃঙ্খলা যেখানে আর কাজ করে না, তা আমাদের শিল্পসাহিত্যের বিশেষ একটি আন্দোলনের কথা মনে পড়াতেও পারে। আন্দোলন হিসেবে আনুষ্ঠানিক ভাবে সুররিয়ালিজমের শুরু অবশ্য ১৯২৪-এর ফ্রান্সে। ১৯২৪-এই প্রকাশিত হয়েছিল আঁন্দ্রে ব্রেত'র বিখ্যাত সুররিয়ালিজমের ম্যানিফেস্টো। সেখানে সুররিয়ালিজমের সংজ্ঞা নির্দেশের চেষ্টা হয়েছিল এভাবে যে সুররিয়ালিজম হচ্ছে এক ধরনের 'সাইকিক অটোমেটিজম' যার সঙ্গে ঘনিষ্ঠ সম্পর্ক আছে চেতনার এক স্বপ্নতাড়িত অবস্থার। কিন্তু কতটুকু পর্যন্ত সেই স্বপ্নের সীমা আজ আর তা নির্দিষ্ট করে বলা যায় না। ব্রেতঁ সুররিয়ালিজম প্রসঙ্গে মানুষের শৈশব চেতনাকে এবং শৈশবের সমস্ত প্রভাবমুক্ত নির্ভার ও সরল প্রকাশকে সৎ ও শুদ্ধ প্রকাশের মূল্য দিয়েছিলেন।

একদিকে স্বপ্নের জগৎ, শৈশবের অপাপবিদ্ধ সরলতা, অন্যদিকে সময়ের চিরাচরিত সুপরিচিত অভিমুখ ভেঙ্গে ফেলা এই তিনটি সূত্রের মধ্যে সুকুমার রায়ের সাহিত্যের নন্দনে সুররিয়ালিজমের ঘনিষ্ঠ ছায়া অনুভব করা যায়। সময়ের গতিকে যদি পাল্টে নেওয়া যায়, একাভিমুখী চলনের স্থাবরতা থেকে যদি মুক্ত করা যায় তাকে, তাহলে গলে যেতে থাকে বাস্তবতার পরিচিত স্থির-নির্দিষ্ট অবয়বও। সময়কে গলিয়ে নিতে পেরে বাস্তবতারও যে রূপান্তর ঘটাতে পেরেছিলেন সুকুমার রায়, সেই রূপান্তরণের জন্যই শুধু শিশুপাঠ্য লেখক ও কবি হিসেবেই নয়, তার চেয়েও অনেক গভীরতর অর্থে আজ স্বীকৃত হয় তাঁর প্রতিভা।

তবু ১৯২৪ থেকে আনুষ্ঠানিকভাবে যে সুররিয়ালিজমের শুরু তার আওতায় কেমন করে আনা যায় সুকুমার রায়কে, তার অন্তত একবছর আগে মাত্র ছত্রিশ

বছর বয়সে যিনি লোকান্তরিত হয়েছিলেন? একটু তলিয়েভাবলে স্যুরিয়ালিজমের শুরু হিসেবে ১৯২৪ সালটিকে ততটা আক্ষরিক অর্থে না ধরলেও হয়ত চলে। ব্রেত' তাঁর জীবনের শেষ দিকে এক সাক্ষাৎকারে জানিয়েছিলেন, "স্যুরিয়ালিজমের অস্তিত্ব ছিল আমার আগেও, আর আমার দৃঢ় বিশ্বাস আমার পরেও থেকে যাবে এর অস্তিত্ব।" আবহমানের শিল্পের ঐতিহ্য থেকেই প্রেরণা নিয়েছিলেন স্যুরিয়ালিস্টরা। যেখানেই আত্মিক অসন্তোষ থেকে বাস্তবতার অনড় অবয়বকে ভেঙে নতুন সত্যের জন্য আর্তি ধ্বনিত হয়েছে, তাকেই অনুধাবনের যোগ্য ভেবেছেন তাঁরা। প্রাণিত হয়েছেন তা থেকে। তাই আফ্রিকার আদিম শিল্প ততটা অনুপ্রাণিত করে নি স্যুরিয়ালিস্টদের, যতটা করেছে ওসেনীয় আদিম শিল্প। প্রথমটিতে বাস্তবতার অনড় সংযোগ রয়েছে আর দ্বিতীয়টিতে রয়েছে বাস্তবতাকে ছাড়িয়ে যাওয়ার আত্মিক আকূতি—এরকমই মনে করেন তাঁরা। এখানে লক্ষনীয় ইম্প্রেশনিজমের পরে পোস্ট-ইম্প্রেশনিস্টদের গাঠনিক বাস্তবতাকে ছাড়িয়ে কিউবিজমের দিকে যেতে আফ্রিকার আদিম শিল্পই হয়েছিল প্রধানতম এক প্রেরণা। আবার কিউবিজম ছাড়িয়ে স্যুরিয়ালিজমের দিকে যেতে সেই ভূমিকা থেকে চ্যুত হল আফ্রিকার শিল্প। প্রধান প্রেরণার স্থান নিল তখন ওসেনীর আদিম শিল্প। এই আত্মিক অসন্তোষই কি হেনরি মুরকে আকৃষ্ট করেছিল মেক্সিকোর আদিম ভাস্কর্যের দিকে যে হেনরি মুর পরবর্তী কালে স্যুরিয়ালিজম দ্বারা গভীর ভাবে অনুপ্রাণিত হয়েছিলেন? স্যুরিয়ালিস্টরা তাই তাঁদের পূর্বসূরী বলে মনে করেন ভ্যুরায়ের কোনো কোনো কাজকে, হিরনিমাস বচ বা গোইয়ার মতো শিল্পীকে।

আবার ১৯২৪-এর আনুষ্ঠানিক শুরুর আগের স্যুরিয়ালিজমের পদপাত অনুভব করা যাচ্ছিল। প্রচলিত নন্দনকে ছাড়িয়ে প্রেরণাকে সম্পূর্ণ স্বরাট করে দেওয়ার যে আন্দোলন শুরু হয়েছিল প্যারিসে, তার সূত্রপাত বলা যায় ১৯১১ এই, যখন তিন তরুণ কবি আঁদ্রে ব্রেত, লুই আরাঁগ ও ফিলিপ স্যুপলত প্রতিষ্ঠা করেছিলেন তথাকথিত সাহিত্যিকতা বিরোধী এক পত্রিকা 'লিটারেচার'। এই তিন কবি একসঙ্গে মিলেছিলেন অন্য আর একজন কবির প্রেরণায়। তিনি হলেন গিয়ম অ্যাপোলোনিয়র। ঠিক আগের বছর মারা গেছেন অ্যাপোলোনিয়র। তাঁরই স্মৃতি প্রাণিত করেছিল এই তিন কবিকে। এই অ্যাপোলোনিয়রই প্রথম ব্যবহার করেছিলেন 'স্যুরিয়ালিজম' শব্দটি আরও একটু আগে। ১৯১৭-র ১৮ই মে তাঁর নিজের রচিত একটি নাটক প্রসঙ্গে ছাপার অক্ষরে তিনি প্রথম ব্যবহার করেন এই শব্দটি। তারও কয়েকদিন পরে ২৪শে জুন তাঁর Mamelles de Tirésias নাটক প্রসঙ্গেও আবার ব্যবহৃত হয় স্যুরিয়ালিজম শব্দটি।

সুকুমার রায় এসব তথ্য জানতেন কিনা বা স্যুরিয়ালিস্ট কোনো কবির, যেমন লুই ক্যারল বা এডওয়ার্ড লিয়রের রচনা থেকে প্রত্যক্ষভাবে কোনো প্রেরণা পেয়েছিলেন কিনা সে সমস্ত তথ্য এখনও তেমন স্পষ্ট নয়। কিন্তু

সুকুমার রায়ের শেষ জীবনের, বিশেষত শেষ দু তিন বছরের সাহিত্যে, যা তাঁর জীবনের শ্রেষ্ঠ ফসল, সুররিয়ালিস্টধর্মিতা যে একটি মাত্রা যোগ করেছিল এ কথা মিথ্যে নয়। তাঁর গ্রন্থচিত্রনের ছবি প্রসঙ্গেও এই কথাটি আমাদের মনে রাখতে হয়।

বাস্তবতার অনড় মাত্রাকে ভেঙে দিয়ে এই যে উদ্ভটের জগতে সঞ্চারণ তাঁর কবিতায় ও গদ্যে, সনাতন ভারতীয় ন'টি রসের আওতায় না আনতে পেরে যার নাম তিনি দিয়েছিলেন 'খেয়াল রস', সেই 'খেয়াল রস' বাস্তবতা নিরপেক্ষ ছিল না তাঁর কাছে। বরং ক্রমান্বয়েই এই সত্য বেশি করে প্রস্ফুটিত হচ্ছে যে বাস্তবতার এক গভীর বিশ্লেষণ থেকেই আসছিল তার 'খেয়াল রস'।

'হিজিবিজি খাতা' নামে তাঁর একটি খাতা আছে সত্যজিৎ রায়ের সংগ্রহে, তাতে রয়েছে নানা সময়ে লেখা কবিতার খসরা, ছবি স্কেচ ইত্যাদি। তারই এক পাতায় দেখা যায় গোঁফওয়ালা একটি মানুষের মুখের স্কেচ। লোকটির মুখে তির্যক হাসি। উপরে কাটাকাটিতে একটি অসম্পূর্ণ ছড়ার কয়েকটি লাইন এরকম ঃ

"রসের মাঝে মজবি যদি মন
বাস্তবের এই বস্তুলীলা ; তত্ত্ব কথা শোন
জড় জগতের বাস্তুভিটায় বস্তু করেন বাসা
নিংড়ে দেখ রসের মধু মৌচাকে তার ঠাসা"

এই লাইনগুলি সম্পর্কে লীলা মজুমদার বলেছেন, "এই চিন্তাটাই ছিল এই অসাধারণ মানুষটির মনের মূলে।"

বাস্তবতার অনড় জটিলতাকেই খেয়াল রসে রূপান্তরিত করেছিলেন সুকুমার রায় অসামান্য শৈল্পিক বৈদগ্ধে। করতে যে পেরেছিলেন, সেই সফলতার মূলে ছিল, রবীন্দ্রনাথ যাকে বলেছেন, "তাঁর স্বভাবের মধ্যে বৈজ্ঞানিক সংস্কৃতির গাম্ভীর্য।"

বৈজ্ঞানিক সংস্কৃতির দৃষ্টিকোণ থেকে বাস্তবতাকে দেখে তার বিশ্লেষণ এবং বাস্তবতার আপাত স্বরূপকে ভেঙে দিয়ে তার যে রূপান্তরণ, সুকুমার রায়ের সৃষ্টি প্রতিভার এই মূলগত কথাটি মনে রাখতে হয় তাঁর সাহিত্যের বিচারে যেমন, তাঁর ছবির ক্ষেত্রেও।

## দুই

বাস্তবচেতনা ও সুশৃঙ্খল বৈজ্ঞানিক চেতনার সমন্বয়ে গড়ে উঠেছে তাঁর নন্দন চেতনা। শিল্পের ক্ষেত্রে এই সমন্বয়ের স্বরূপ কী তা বুঝতে হলে শিল্প আলোচনামূলক তাঁর তিনটি লেখা আমাদের ঘনিষ্ঠভাবে দেখে নিতে হয়। শিল্পকলা বিষয়ে মাত্র এই তিনটি ছোট লেখাই এখন পর্যন্ত আমাদের হাতে এসেছে। সম্প্রতি 'অনুষ্টুপ প্রকাশনী' থেকে শোভন সোম ও অনিল আচার্য

সম্পাদিত 'বাংলা শিল্প সমালোচনার ধারা' বইটিতে লেখা তিনটি সংকলিত হয়েছে। এই মূল্যবান কাজটি করে 'অনুষ্টুপ' ও সম্পাদকদ্বয় আমাদের কৃতজ্ঞতাভাজন হয়েছেন।

'ভারতীয় চিত্রশিল্প' ও 'ভারতীয় চিত্রকলা' নামে সুকুমার রায়ের প্রথম দুটি লেখা প্রকাশিত হয়েছিল প্রবাসী পত্রিকায় ১৩১৭ বঙ্গাব্দ (১৯১০) যাথাক্রমে শ্রাবণ ও অগ্রহায়ণ সংখ্যায়। অবনীন্দ্রনাথের একটি ছবি নিয়ে বিতর্ক প্রসঙ্গে অর্দ্ধেন্দ্র কুমার গঙ্গোপাধ্যায়ের দুটি আলোচনার উত্তরে লেখা হয়েছিল রচনা দুটি। সুকুমার রায়ের বয়স তখন মাত্র তেইশ বছর। 'শিল্পে অত্যুক্তি' নামে তৃতীয় প্রবন্ধটি বেরিয়েছিল প্রবাসীতে ১৩২১ বঙ্গাব্দের (১৯১৪) আশ্বিন মাসে। তাঁর বয়স তখন ২৭।

এই তিনটি প্রকাশিত লেখা ছাড়া আরও কয়েকটি শিল্প বিষয়ক আলোচনার কথা জানা যায়। এগুলি মানডে ক্লাব বা মণ্ডা ক্লাবের বিভিন্ন সভায় প্রবন্ধ হিসেবে তিনি পাঠ করেন বা বক্তৃতা দেন। যেমন, ৬ ডিসেম্বর ১৯১০ ২৫নং সুকিয়া ষ্ট্রীটে অনুষ্ঠিত সভায় তাঁর বক্তৃতার বিষয় ছিল 'ইস্থেটিক সুপার-স্টিশান'। ৩ এপ্রিল ১৯১৬ নরেন্দ্রকুমার চৌধুরী সেকেণ্ড লেনের সভায় তিনি ভাষণ দেন—'ফাংশানস অফ আর্ট' নামে। ২৬ মার্চ ১৯১৭-তে তাঁর ভাষণের বিষয় ছিল 'রাসকিনস মডার্ন পেইন্টার্স'। ২১ মে ১৯১৭-তে তিনি আলোচনা করেন 'ক্রিটিসিজম ট্রু অ্যাণ্ড ফলস'—এই বিষয়ে। মণ্ডা ক্লাবে আরও অনেক বিষয়ে জ্ঞানগর্ভ আলোচনা ও প্রবন্ধ পাঠ হয়েছে। সুকুমার রায়ও অনেক বার অংশগ্রহণ করেছেন। অধিকাংশ ক্ষেত্রেই তাঁর বিষয় ছিল শিল্প ও নন্দন-তত্ত্ব। এছাড়া ১৯১৪ সালে তিনি অবনীন্দ্রনাথের 'ভারত শিল্পে মূর্তি' বইটি ইংরেজীতে অনুবাদ করেন। 'সাম নোটস অন ইণ্ডিয়ান আর্টিস্টিক অ্যানাটমি' নামে সেটি প্রকাশিত হয় ইণ্ডিয়ান সোসাইটি অফ ওরিয়েন্টাল আর্ট থেকে।

শিল্পকলা বিষয়ে তাঁর একান্ত আগ্রহের আরও কিছু পরিচয় পাওয়া যায় তাঁর জীবন-পঞ্জী থেকে। ১৯১১-তে তিনি বিলেত গিয়েছিলেন মুদ্রণ বিষয়ে উচ্চতর গবেষণা ও প্রশিক্ষণের জন্য। সেই সময়ের কয়েকটি তথ্য উল্লেখ করা যেতে পারে। ডিসেম্বরের প্রথম সপ্তাহে তিনি লণ্ডনের ন্যাশনাল গ্যালারি দেখেন। ১৫ ও ২২শে ডিসেম্বর দেখেন আর্ট গ্যালারি ও মিউজিয়াম। ১৯৬২-র ফেব্রুয়ারি মাসের প্রথম বা দ্বিতীয় সপ্তাহে টেট গ্যালারি পরিদর্শন করেন। ৩১শে মে রটেনস্টাইনের সঙ্গে তাঁর আলাপ হয়। রটেনস্টাইনের কাছে বিভিন্ন সময়ে পরামর্শ চেয়েছেন কিভাবে লাইফ ক্লাসে বা অন্যভাবে ভাল ড্রয়িং শেখা যায়। ১৯১২-তেই লণ্ডনে তিনি ফরাসী পোষ্ট-ইম্প্রেশনিস্টদের দ্বিতীয় প্রদর্শনীটি দেখেছিলেন।

এরকম নানা বিচ্ছিন্ন তথ্য থেকে শিল্পকলা ও নন্দন চিন্তায় তাঁর ঔৎসুক্য ও আগ্রহের কথা অনুমান করা যায়। পূর্বোক্ত মুদ্রিত তিনটি লেখা ছাড়া

শিল্প বিষয়ক আলোচনার জন্য কোনো নিদর্শন আমাদের কাছে এখন পর্যন্ত পৌঁছয় নি। কিন্তু প্রবাসীতে প্রকাশিত ঐ তিনটি লেখায় শিল্প ভাবনায় তাঁর নিজস্বতার অসামান্য পরিচয় ধরা রয়েছে। বাস্তববোধ, বিজ্ঞানচেতনা ও উপযুক্ত ভাব বা আদর্শ এই তিনের সমন্বয় যে সফল শিল্পের প্রাণস্বরূপ, শিল্প যে কেবলমাত্র ভাব নয়, কেবলমাত্র বাস্তবতা বা শুধুমাত্র আঙ্গিক চেতনা নয়, তাঁর এই উপলব্ধি ছড়িয়ে আছে এই তিনটি প্রবন্ধে। ১৯১০ সালে বা ১৯১৪ সালেও আমাদের দেশের শিল্পের পরিস্থিতির পরিপ্রেক্ষিতে তাঁর এই চিন্তা ছিল প্রায় বৈপ্লবিক। তাঁর আগে ভারত-শিল্প সম্বন্ধে এত নির্মোহ স্বচ্ছ দৃষ্টি খুব কম লোকই দেখাতে পেরেছেন।

অবনীন্দ্রনাথের আগে আমাদের আধুনিক শিল্পকলার ইতিহাসে এক গভীর শূন্যতা বিরাজ করছিল। ব্রিটিশ অ্যাকাডেমিক ছবির অনুকরণে এক চিত্র রীতি তখন দেখা দিচ্ছিল। ত্রিমাত্রিকতায় তা প্রকৃতির অনুরূপতা আনতে চেষ্টা করত। তার বিষয় ছিল মূলত পৌরাণিক ও ধর্মীয়। কিন্তু তাতে বাস্তবতা, ঐতিহ্য বা সমকালের কোনো স্পর্শ ছিল না। এই বিচ্ছিন্নতার জন্য এক ধরনের নান্দনিক শূন্যতা সেখানে প্রগাঢ় হয়ে উঠত। অবনীন্দ্রনাথই প্রথম শিল্পী যিনি ঐতিহ্য ও সমকাল সম্পৃক্ত এক আধুনিকতার শিল্প ভাষা গড়ে তুলতে পারলেন। ১৮৯৫-তে অবনীন্দ্রনাথ তাঁর রাধাকৃষ্ণ বিষয়ক চিত্রমালায় সেই নিজস্ব রীতির সূচনা করতে পেরেছিলেন। সেই নিজস্বতা নানাভাবে বিবর্তিত হয়ে সম্পূর্ণতা পেয়েছে তাঁর সারা জীবনের কাজের মধ্য দিয়ে। অবনীন্দ্রনাথ তাঁর প্রথম দিকের কাজে, বিশেষত ১৮৯৫-র রাধাকৃষ্ণ সিরিজে মুঘল অনুচিত্র ও ইউরোপীয় একটি বিশেষ ধারার অনুচিত্রের সম্মিলন ঘটিয়েছিলেন। এর পর তাঁর ছবিতে ক্রমান্বয়ে তিনি জাপানী ও অন্যান্য প্রাচ্য চিত্ররীতির এবং কিছু কিছু ভারতীয় ধ্রুপদী রীতির সারাৎসারও আত্মস্থ করেছেন। কিন্তু শিল্পী হিশেবে যেখানে তাঁর সফলতা তা হল, যতই তিনি পরিণতির দিকে এগিয়েছেন ততই তিনি লোকায়ত শিল্প থেকে তার আঙ্গিকগত নির্যাসকে মেলাতে চেষ্টা করেছেন তাঁর কাজের মধ্যে। এ ছাড়া সমস্ত আঙ্গিকনিরপেক্ষভাবেও ছবিতে এক লাবণ্য বা ভাবের সংযোজন হত, যার ফলে অদ্ভুত শৈল্পিক সংহতি পেত তাঁর যে কোনো ছবি। ফলে তাঁর চর্চা থেকে যে নব্য-ভারতীয় আধুনিকতা জন্ম নিল তৎকালীন জাতীয়তা ও স্বাদেশিকতার পরিপ্রেক্ষিতে তা আদর্শ ভারতীয় চিত্ররীতি হিসেবে সর্বভারতীয় বিস্তার পেয়ে গেল। ১৯০৭ সালে কলকাতায় প্রতিষ্ঠিত হল ইণ্ডিয়ান সোসাইটি অব ওরিয়েণ্টাল আর্টস। সোসাইটির প্রদর্শনীর মাধ্যমে ও অবনীন্দ্রনাথের শিষ্য পরম্পরার মাধ্যমে এই চিত্ররীতি প্রায় সারা ভারতে ছড়িয়ে পড়ল।

আমাদের নব জাগরণের মধ্যে যে জাতীয়তাবোধের উন্মেষ ছিল, ঔপনিবেশিকতার কারণেই মধ্যে কিছু ভ্রান্তিও ছিল প্রথম থেকেই। ঔপনিবেশিকতা প্রভাবিত আমাদের তৎকালীন যে ইতিহাস চর্চা, এবং সেই ইতিহাস চর্চা থেকে

জাত যে ঐতিহ্য চেতনা তা এক অসম্পূর্ণ ও ভ্রান্ত ভারতীয়তার দিকে নিয়ে গিয়েছিল আমাদের। নব্য ভারতীয় চিত্ররীতি সেই ভ্রান্তইতিহাস বোধ ও ভ্রান্ত ঐতিহ্যচেতনায় ভারাক্রান্ত হয়ে বাস্তবতা বিবর্জিত এক আদর্শায়িত শূন্যোচারিতায় পরিণত হয়েছিল। নিজস্ব শৈল্পিক সংহতি ও সমন্বয় চেতনায় অবনীন্দ্রনাথ যে আধুনিকতার উদ্ভাবন করেছিলেন, তার শিষ্য পরম্পরার হাতে তা এক পেলব ভাবালুতায় পর্যবসিত হল। এর অন্যতম এক কারণ হিশেবে রয়েছে শিল্পের তৎকালীন তত্ত্বগত ব্যাখ্যা। তখনকার শিল্পবেত্তা পণ্ডিত যাঁরা, ইতিহাস ও ঐতিহ্য চেতনার সেই ভ্রান্ত নিরিখকেই তাঁরা আদর্শ হিসেবে নিয়েছিলেন। হ্যাভেল সাহেব ভারতের বিশেষ দুএকটি শিল্পরীতিকেই সত্য ভারতীয়তা বলে বুঝিয়ে গেলেন। আর তারপর কুমারস্বামী, নিবেদিতা, স্টেলা ক্রামরিশ, অর্ধেন্দ্রকুমার গাঙ্গুলী প্রমুখ শিল্প তাত্ত্বিকগণ নিজের নিজের মতো করে একটি বিশেষ কোনো আদর্শকেই ভারতীয়তার স্বরূপ বলে প্রচার করলেন। বাস্তববর্জিত ভাববাদী অবৈজ্ঞানিক এই খণ্ডিত নন্দনচেতনাই বেঙ্গল স্কুলের সফলতার পাপাপাশি তার গভীরতর সংকটেরও কারণ হয়ে উঠল।

'ভারতীয় চিত্রশিল্প' ও 'ভারতীয় চিত্রকলা' নামে সুকুমার রায়ের লেখাদুটি সেই খণ্ডিত নন্দনচেতনার বিরুদ্ধেই প্রতিবাদ। সম্ভবত সুকুমার রায়ই প্রথম যিনি স্পষ্টভাবে এই অবৈজ্ঞানিক ও ভ্রান্ত ভারতীয়তার বিরুদ্ধে কথা বলতে পেরেছিলেন। যখন আমরা জানি যে এ কথাগুলো তিনি বলেছিলেন মাত্র তেইশ বছর বয়সে, তখন সহজেই তাঁর প্রতিভার গভীরতা সম্পর্কে অনুমান করা যায়।

অর্ধেন্দ্রকুমার গাঙ্গুলী ভারতীয় শিল্পদর্শনের নির্যাসকে বোঝাতে চান এভাবে যে "ভারতীয় শিল্পের সৌন্দর্য বাহিরে নয় ভিতরে"। সুকুমার রায় এই মূলগত ক্ষেত্র থেকেই আপত্তি তোলেন। প্রকৃতির মূল 'বৈশিষ্ট্যগুলি অর্থাৎ 'facts of nature-'-এর কি কোনো মূল্য নেই ভারতীয় শিল্পীর কাছে ? তাই তাঁর প্রশ্ন, "তবে কি আমরা ইহাই বুঝিয়া লইব যে ভারতীয় চিত্রশিল্পে চিত্রবিজ্ঞানের কোনও স্থান নাই ?" "জড় জগতে কি ঘটে না ঘটে, কোনটা সম্ভব কোনটা অসম্ভব এসকল আদৌ ভারতশিল্পের আলোচ্য বিষয়" নয় কি ? প্রকৃতিকে বাদ দিয়ে বা প্রকৃতিকে অস্বীকার করে যে শিল্প, তা ত বিচ্ছিন্নতার শিল্প। প্রাকৃতিক বাস্তবতা থেকে এই বিচ্ছিন্নতাতেই ভারতশিল্পের সংকট। সুকুমার রায় স্পষ্ট ভাষায় বলেন, "জগতে নিরবচ্ছিন্ন কল্পনার কোনো অস্তিত্ব নাই। বাস্তবজ্ঞানকে আশ্রয় করিয়াই Nature কে অবলম্বন করিয়াই কল্পনার উৎপত্তি। যাহাকে কল্পনায় ঘর বলিয়া কল্পনা করি তাহার ইট সুরকি মালমশলা সবই Nature হইতে চুরি। এরূপ না হইলে এক জনের কল্পনা অপরের বোধগম্য হওয়া সম্ভবপর হইত না।"

কাব্য ও চিত্রের অন্তর্লীন পার্থক্যকে তিনি এভাবে বোঝেন যে কাব্য ভাব বিনিময় করে কতগুলো শব্দ বা প্রতীক চিহ্নের ব্যবহারে। কবির মানস প্রতিমা শব্দের সংকেতে ধ্বনিতে রূপান্তরিত হয়। আবার সেই ধ্বনি থেকে পাঠক বা শ্রোতা

উদ্ঘাটন করে নেন তাঁর নিজস্ব মানস প্রতিমা। কাব্যের ভাষা তাই বিমূর্ত, অনেকটাই সাংকেতিক। কিন্তু চিত্রের ভাষা অনেক প্রত্যক্ষ। কোনো কৃত্রিমতা নেই তাতে। শিল্পীকে তাঁর মানস প্রতিমার স্পষ্ট ও প্রত্যক্ষ রূপ উদ্ভাবন করতে হয়। তাই "কবির পরোক্ষচিত্রে যে অতিশয়োক্তি দূষনীয় বোধ হয় না, শিল্পে তাহা অক্ষরে অক্ষরে অনূদিত হইয়া প্রত্যক্ষমূর্তি পরিগ্রহ করিলে তাহাকে উদ্ভট ছাড়া আর কি বলা যায় ?" আমাদের মনে পড়তে পারে রবীন্দ্রনাথ এরও প্রায় ত্রিশ বছর পরে যামিনী রায়কে লেখা এক চিঠিতে জানিয়েছিলেন ছবির প্রায় এরকমই এক সংজ্ঞা যে ছবি হচ্ছে এক "প্রত্যক্ষ অস্তিত্বের সাক্ষী।"

'ভারতীয় চিত্রকলা' নামের প্রবন্ধে সুকুমার রায় চেষ্টা করেছিলেন শিল্পে বাস্তববাদ ও আদর্শবাদের মধ্যে এক সমন্বয় স্থাপনের।"Realism ও Idealism বাস্তব শিল্প ও ভাবপ্রধান শিল্প শিল্পের দুই দিক মাত্র। উভয়ের মধ্যে কোনো বিরোধ থাকা দূরে থাকুক, একটার সহায়তা ব্যতীত আর একটা কখনও সম্যক সার্থকতা লাভ করিতে পারে না, Realism শিল্পের মূল ভিত্তি, Idealism তাহার ব্যক্তিত্বের বিকাশ, এবং উভয়ের সমন্বয়ে তাহার পূর্ণ সফলতা।" কাজেই ভাবকে প্রকাশ করতে হলে বাস্তবের মধ্য দিয়েই হবে তার প্রকাশ। ভাব, বাস্তবতা ও বিজ্ঞানের সমন্বয়ই আধুনিক শিল্পনন্দনে সুকুমার রায়ের অন্যতম এক অবদান।

বাস্তবতার সঙ্গে শিল্পের এই বিরোধের বিরুদ্ধে একসময় সোচ্চার হতে হয়েছিল স্বয়ং রবীন্দ্রনাথকে। ১৯১৬তে কলকতায় 'বিচিত্র সভা' স্থাপনের মধ্য দিয়ে তিনি চেয়েছিলেন তৎকালীন তথাকথিত ভারতীয়তার শিল্পনন্দনের এক বিস্তার। সেই পেলব ভারতীয়তার বিরুদ্ধে এর পরেও অনেকবার তাঁকে কলম ধরতে হয়েছিল। নানা সময়ে তাঁর অতৃপ্তির কথা জানিয়েছেন মীরা দেবী, রথীন্দ্রনাথ বা অমিয় চক্রবর্তীকে লেখা চিঠিতে। ১৯২৬-এ ঢাকা বিশ্ববিদ্যালয়ের 'আর্ট অ্যান্ড ট্রাডিশন' বক্তৃতায় স্পষ্টভাষায় জানিয়েছিলেন কোথায় নিহিত সেই শিল্পনন্দনের দুর্বলতা, কীই বা হতে পারে তার মুক্তির পথ। যে রবীন্দ্রনাথ মীরা দেবীকে লেখা চিঠিতে একদিন আক্ষেপ করেছিলেন যে চিত্ররচনা তাঁর নিজস্ব পথ নয়, যদি তা হত' তাহলে তিনি দেখাতে পারতেন কেমন হতে পারে তার আধুনিকতার স্বরূপ, সেই রবীন্দ্রনাথই সে কথা বলার প্রায় একদশক পরে সত্যিসত্যিই নিজে ছবি এঁকে উন্মোচন করেছিলেন আধুনিকতার নতুন পথ।

বেঙ্গল স্কুলের নন্দন সম্পর্কে তৎকালীন প্রায় সার্বিক আত্মতুষ্টির মধ্যেও বিরোধিতা জাগে নি একেবারে, তা নয়। ১৯২১-এর এপ্রিলে 'মর্ডান রিভিউ-'তে ফনীন্দ্রনাথ বসুর ভাস্কর্যের আলোচনায় সন্ত নিহাল সিং-এর একটি লেখাকে কেন্দ্র করে মর্ডান রিভিউ, রূপম, বিজলি পত্রিকা জুড়ে গড়ে উঠেছিল এক বিতর্ক; তাতে যোগ দিয়েছিলেন অর্দ্ধেন্দ্রকুমার গাঙ্গুলি, বিনয় কুমার সরকার, স্টেলা ক্রামরিশ, প্রমথ চৌধুরী, বারীন্দ্র কুমার ঘোষ ও প্রেমাঙ্কুর আতর্থীর মতো মানুষেরা। কিন্তু

মূল বিতর্কটা হয়েছিল অর্ধেন্দ্র কুমার গাঙ্গুলী ও বিনয় কুমার সরকারের মধ্যে। অর্ধেন্দ্রকুমার গাঙ্গুলীর তথাকথিত ভারতীয়তার নন্দনের তীব্র প্রতিবাদ করেছিলেন প্যারিস থেকে বিনয় কুমার সরকার 'রূপম' পত্রিকায় (জানুয়ারি, ১৯২২) 'ইস্হেটিকস অব ইয়ং ইণ্ডিয়া' নামে এক বড় প্রবন্ধে।

এই যে সমস্ত অতৃপ্তি তত্ত্বের স্তরে বা চিন্তার স্তরে ছিল, চিত্রচর্চার ক্ষেত্রে বিশের দশকের শেষ দিক বা তিরিশের দশকের গোড়ার দিক থেকেই, ভারতীয়তার নতুন আত্মপরিচয় নির্মাণে তার প্রকাশ দেখা দিতে থাকে যামিনী রায়ের বা রবীন্দ্রনাথের ছবিতে। আর এই অতৃপ্তিই চল্লিশের দশকের তরুণ শিল্পীদের মধ্যে বিদ্রোহের ইন্ধন জুগিয়েছিল।

এই অতৃপ্তিকেই প্রথম এক তাত্ত্বিক রূপ দিতে চেষ্টা করেছিলেন সুকুমার রায়। সুকুমার রায় গ্রন্থচিত্রণের বাইরে চিত্রচর্চা করেন নি কখনো। কিন্তু অন্যান্য বিষয়ে তাঁর প্রতিভার দ্যুতি, সমস্ত কিছুকে বাস্তবতা ও বৈজ্ঞানিক দৃষ্টিভঙ্গি থেকে দেখার ও বিচার করার ক্ষমতা ও শিল্পনন্দন বিষয়ে তাঁর তীব্র-অন্তর্দৃষ্টি আমাদের কল্পনা করতে উদ্বুদ্ধ করে যে যদি চিত্রকর হিসেবেই তাঁর আবির্ভাব হত, তাহলে রবীন্দ্রনাথ বা যামিনী রায়ের আগে তিনিই হয়ত বেঙ্গল স্কুলের গতানুগতিকতা থেকে বেরিয়ে আসার নতুন পথের নির্দেশ দিতেন। আমরা পরে দেখব তাঁর গ্রন্থচিত্রণের ছবির মধ্যেই এরকম প্রতিশ্রুতির আভাস আছে।

একদিকে ভারতীয়তার উদ্বায়ু ভাবালুতাকে যেমন তিনি আঘাত করেছিলেন, তেমনি অন্য দিকে পাশ্চাত্য চিত্রকলার অতিরিক্ত আঙ্গিকসর্বস্বতা ও ভাববর্জিত বিজ্ঞান নির্ভরতাকে তিনি সমালোচনা করেছিলেন।

'শিল্পে অত্যুক্তি' নামে তাঁর তৃতীয় প্রবন্ধটিতে তিনি প্রথমেই বিজ্ঞানের এই প্রাথমিক সত্যটির উল্লেখ করেছেন যে "আমাদের চোখ যাহা দেখে আর মন যাহা দেখে এই দুইটার মধ্যে অনেক প্রভেদ।" প্রকৃতি ও বাস্তবতা থেকে প্রত্যক্ষভাবে যে অভিজ্ঞতা অর্জিত হয় শিল্পী সেই অভিজ্ঞতাকেই শিল্পে ব্যবহার করেন। কিন্তু সরাসরি নয়। অনেক গ্রহণবর্জনের মধ্য দিয়ে। সব শিল্পীই জানেন চোখে তিনি যেমনটি দেখেন ঠিক তেমন আঁকলেই তাঁর মনের ভাবটি সম্পূর্ণ প্রকাশ হয় না। তাই শিল্পীকে সব সময়ই যথাযথতা থেকে দূরে সরতে হয়। তিনি যে আদর্শ অনুযায়ী গড়ে তুলতে চান রূপ সে অনুযায়ী ইন্দ্রিয়লব্ধ অভিজ্ঞতাকে পরিশ্রুত করে নিতে হয়। সুকুমার রায় বলছেন, "এইখানেই শিল্পঘটিত সকল প্রকার সত্য ও মিথ্যা অত্যুক্তির মূল বলা যাইতে পারে।" এই হিসেবে অত্যুক্তিবা ডিস্টরশন যে কোনো শিল্পেরই প্রাথমিক কথা।

কিন্তু কেমন এই অত্যুক্তির স্বরূপ? কতটা পর্যন্ত গ্রাহ্য হতে পারে প্রকৃতির স্বাভাবিকতাকে অস্বীকার? এ সম্পর্কে সুকুমার রায়ের ধারণার কিছুটা আভাস পাই হিরণ কুমার সান্যালের এক স্মৃতিচারণায়।

"একদিন 'আর্ট" সংক্রান্ত একটি কথা তাতাদা (সুকুমার রায়) বলেছিলেন, সেটা অনেকদিন মনে দাগ কেটে রেখেছিল। বলেছিলেন যে, চিত্রকর আঁকছে নিসর্গ দৃশ্য, আমরা মনে করি সে প্রকৃতিকে অনুসরণ করছে। এই প্রসঙ্গে বলেছিলেন রাস্কিনের কথা। রাস্কিন একদিন কনস্টেবলের ছবি আঁকা দেখছেন পেছনে দাঁড়িয়ে। তিনি আঁকছেন ঘরবাড়ি গাছপালা—কিন্তু এগুলো নিয়ে ওরকম মোচড় দিচ্ছেন কেন? একটা গাছ ওখানে ছিল সে একটু পিছিয়ে গেল, রাস্তাটা স'রে গেল আর-একটু ডান থেকে বাঁ দিকে। যে লোক দেখবে সে দেখবে তাঁর চেনা জায়গারই ছবি; কিন্তু একটু নজর করলে বুঝবে যে সেই চেনা জায়গাগুলোই ডান দিক থেকে বাঁ দিকে নাড়িয়ে দিয়েছেন। সে ভাববে, বাঃ, এ আর্টিস্ট ত বেশ মজা করেছেন। ঘরের আসবাবপত্র সেরকমই থাকল কিন্তু সামান্য ডান দিক থেকে বাঁ দিকে সরিয়ে ঘুরিয়ে ঘরটাকে একটু অন্যরকম করে সাজানো। তাই বললেন যে; এই যে মনে করা যাচ্ছে যে, আর্টিস্ট প্রকৃতির হুবহু নকল করছে, ঠিক তাঁরা তা করে না।"

কিন্তু প্রকৃতির অন্তর্নিহিত নিয়মকে বুঝতে গিয়ে শিল্পী যখন বৈজ্ঞানিক সত্যকে খণ্ডিত করে দেখেন, নিয়মের একটি অংশকে সম্পূর্ণ বা স্বরাট বলে ভুল করেন, তখনই খণ্ডচেতনার নানা বিপর্যয় দেখা দেয় শিল্পে। এই বিপর্যয়ের দৃষ্টান্ত দেখেছিলেন সুকুমার রায় পাশ্চাত্য আধুনিকতার কোনো কোনো ধারায়।

ইম্প্রেশনিস্ট শিল্পীদের কাছে প্রকৃতি তার স্বরূপ থেকে বিচ্যুত হয়ে কেবল আলোকবিন্যাসের নানা মাত্রায় পর্যবসিত হয়ে গিয়েছিল। রঙ ও আলোর বিজ্ঞানকে এত বড় করে দেখলেন ইম্প্রেশনিস্ট শিল্পীরা যে সেই আদর্শ অনুযায়ী বৈজ্ঞানিক সত্যকে সার্বিক করে দেখতে গিয়ে প্রকারন্তরে বিজ্ঞান থেকেই বিচ্যুত হলেন তাঁরা। এই বিচ্যুতির প্রকৃষ্ট দৃষ্টান্ত 'পয়েন্টালিজম' বা 'বিন্দুবাদ'। বিজ্ঞান বলে "চোখের মধ্যে কয়েকটা মৌলিক বর্ণের পাশাপাশি সমাবেশকেই" আমরা আলো হিসেবে দেখি। সেই সত্যকে আক্ষরিকভাবে অনুসরণ করতে গিয়ে বিন্দুবাদীরা পটের উপর বিভিন্ন মৌল বর্ণের ফুটকির সমন্বয়ে প্রকৃতির প্রতিরূপ গড়তে চাইলেন। ফলে বিজ্ঞানের সত্য ও শিল্পের সত্য উভয় থেকেই বিচ্যুত হলেন তাঁরা। এভাবেই গতির বিজ্ঞানকে হুবহু চিত্রের সত্যে পরিণত করতে চেয়ে কিছু উদ্ভটের সৃষ্টি করেছিলেন কিউবিস্ট শিল্পীরা।

বাস্তবসম্মত আকারের প্রকট উপস্থিতির বিরোধিতা করতে গিয়ে আকারকে সম্পূর্ণভাবে রঙে দ্রবীভূত করে ফেলেছিলেন ইম্প্রেশনিস্ট শিল্পীরা। আকার বা আয়তনের পুনঃ প্রতিষ্ঠার জন্য আবার তন্নিষ্ঠ সাধনা করতে হয়েছিল সেজানের মতো শিল্পীকে। কিউবিস্ট শিল্পীরা আবার প্রকৃতিকে বুঝতে চাইলেন কতগুলো মৌল আকারের সমন্বয় রূপে। সুকুমার রায় লিখছেন, "অসঙ্গত ঋজুতার টানে সকল ছন্দকে এবং রেখা ও গঠনের সৌন্দর্যজাত সকল সংস্কারকে একেবারে নির্মূল করিতে না পারিলে কিউবিস্ট নিশ্চিন্ত হন না।"

এখানে একটি কথা আমাদের মনে রাখতে হয়। পয়েন্টালিজম বা ফিউচারিজম সম্বন্ধে যে আঙ্গিক সর্বস্বতায় নান্দনিক বিচ্যুতির অভিযোগ এনেছিলেন সুকুমার রায়, আজকে তাঁর সে কথা ইতিহাসের গতিতেই সত্য প্রমাণিত হয়েছে। ইম্প্রেশনিজম বা কিউবিজম সম্বন্ধেও তিনি এনেছিলেন একই ফর্মালিজমের অভিযোগ। কিউবিজমের এই ফর্মালিজমের দৃষ্টান্ত হিসেবে তাঁর প্রবন্ধের সঙ্গে তিনি ছেপেছিলেন ব্রাঁকুসির 'শ্রীমতী পোজানি' নামে ভাস্কর্য বা পিকাসোর 'বেহালাবাদক কুবেলিকের প্রতিকৃতি' নামে ছবি। আজ এতদিন বাদে এই কাজদুটিকে অন্তত ফর্মালিজমের দায়ে অভিযুক্ত করে নাকচ করতে পারি না। আমরা জানি ইম্প্রেশনিজম বা কিউবিজমের মধ্যে এক পরিবর্তিত পৃথিবীর সৌন্দর্য চেতনার নিরিখ তৈরি হয়েছে। একে অস্বীকার করে শিল্পের পরবর্তী প্রগতির কথা ভাবা যায় না। সুকুমার রায় তৎকালীন পাশ্চাত্য আধুনিকতায় ভাব ও আঙ্গিকের সফল সমন্বয়ের দৃষ্টান্ত কি কনস্টেবল বা টার্নারের ছবিতে দেখেছিলেন? একেও ছাড়িয়ে তখনকার যে আধুনিকতা তার সবটাকে কি মানতে পারেন নি তিনি?

সে যাই হোক, তাঁর শিল্পচিন্তা থেকে যে মূল কথাটি পাই তা হ'ল, বিজ্ঞানকে খণ্ডিত দৃষ্টিতে দেখতে গিয়ে এক ভ্রান্তি থেকে অন্য ভ্রান্তিতে পেঁছিল পাশ্চাত্য আধুনিকতা। এই খণ্ডিত দৃষ্টিকেই, আদর্শ ও বিজ্ঞানের এই বিচ্ছিন্নতাকেই, সুকুমার রায় শিল্পের মৌল সমস্যা বলে বুঝেছেন। এবং এর মধ্যে এক সমন্বয়ের সন্ধান করেছেন।

সুকুমার রায়ের সাহিত্যকে যেমন, তাঁর গ্রন্থচিত্রণকেও আমাদের এই সমন্বয়ের দৃষ্টিকোণ থেকে বুঝে নেওয়ায় চেষ্টা করতে হয়।

## ।। তিন ।।

লেখার সঙ্গে আঁকা হাত ধরাধরি করে চলে আসছে সেই প্রাচীন কাল থেকে। প্রায় প্রাগৈতিহাসিক যুগ থেকেই বলা যায়। লিখতে শেখার আগেই মানুষ আঁকতে শিখেছে। বাস্তবের প্রতিরূপ থেকেই এসেছে সংকেত। যেমন একপাল হরিণ ছুটে যাচ্ছে বোঝাতে সামনে পেছনে দুটো হরিণ আর মাঝখানে কিছু রেখার বুননই হয়েছে যথেষ্ট কয়েকটি রেখা তখন অনেক হরিণের প্রতীক হয়ে গেছে। অক্ষরের সৃষ্টিও ত বাস্তবের রূপায়ণকে পরিশুদ্ধ করতে করতে সংকেতের রূপান্তরণের মধ্য দিয়েই।

পৃথিবীর প্রথম গ্রন্থচিত্রণের যে নিদর্শন ঐতিহাসিকদের হাতে এসেছে তা ১৯৮০ খ্রীষ্টপূর্বাব্দের মিশরের প্যাপিরাস রোল বা জড়ানো প্যাপিরাস। তার আগেও যে গ্রন্থচিত্রণ হয় নি তা নয়। কিন্তু তার কোনো নজির ঐতিহাসিক দৃষ্টান্ত হিসেবে আমাদের হাতে পেঁছিায় নি। মিশরে লেখার শুরু খ্রীষ্টপূর্ব তিরিশ শতকে। তাই ধরে নেওয়া যেতেও পারে আরও আগেই প্রচলন হয়েছিল লেখার সঙ্গে আঁকারও। সে যাই হোক, সেই যে প্রথম গ্রন্থচিত্রণ সেখানে লেখার

সঙ্গে পাওয়া গেছে ছোট ছোট ছবি। লেখাটাই প্রধান ছিল। ছবি ছিল গৌণ।

এই মিশরের গ্রন্থচিত্রণেই পরবর্তী কালে দেখা গেছে, ছবি ক্রমান্বয়ে প্রাধান্য পেয়েছে। শিল্পী ছাপিয়ে গেছেন লেখককে। গ্রন্থচিত্রণের এই এক মূলগত সমস্যা। লেখা বড় না আঁকা বড়, এই টানাপোড়েন চলেছে আজ পর্যন্তও।

বিভিন্ন যুগে বিভিন্ন লেখক বা শিল্পী জোড় দিয়েছেন একটি বা অন্যটির উপর, তাঁর ব্যক্তিগত প্রবণতার উপর ভিত্তি করে। লিওনার্দো-দা-ভিঞ্চি যেমন লিখেছিলেন, "শুধু কথা দিয়ে মানুষের রূপ বর্ণনা করতে চায় যে, তাঁর উচিত সে চেষ্টা থেকে বিরত থাকা। কেননা যতই নিপুণ হয় সে বর্ণনা, ততই গণ্ডীবদ্ধ হয়ে যায় মানুষের মন, ততই বর্ণিত বিষয়ের জ্ঞান থেকে দূরে সরে যায় সে। সেজন্যই দরকার একই সঙ্গে আঁকা এবং বর্ণনা করা।" শুধুই বর্ণনা, শুধুই শ্রব্য প্রতীক বাস্তবতার সম্পূর্ণ প্রতিরূপ গড়ে তোলে না। দৃশ্যতার সমন্বয়েই সম্পূর্ণতা পেতে পারে তা। এই মত ছিল লিওনার্দোর। কবির কল্পনাকে উদ্ঘাটিত করে তুলবেন শিল্পী, এই ছিল গ্যেটের মত। "The artist must think out to the end the poet's ideas." একক ভাবে সম্পূর্ণ নয় লেখা বা আঁকা। একে আলো ফেলবে অন্যের উপর। তবু আলো ফেলা অর্থ যেন অতিরিক্ত উজ্জ্বল করে ঢেকে দেওয়া না হয় তার মুখ। আঁকা যদি ছাপিয়ে যায় লেখাকে কাব্য যে কল্পনাকে উদ্দীপিত করে, কাব্য থেকে হারিয়ে যাবে সেই উদ্দীপনা। একথা ভেবেই হয়ত চার্লস ল্যাম্ব বলেছিলেন, তাঁর শেক্সপিয়রের সঙ্গে যে ছবি থাকবে তা হোক যথেষ্ট খারাপ ছবি, তাই তিনি চান। ছবি যেন শেক্সপিয়রকে ছেয়ে ফেলে না। লেখা ও আঁকার এই একাত্মতারই সিদ্ধান্তে আসেন লিটন ল্যাম্ব; যিনি নিজে ছিলেন গ্রন্থচিত্রণের সফল শিল্পী,—"ইলাস্ট্রেশনের যৌক্তিকতা আসে তখনই যখন তা এমন কিছু যোগ করে লেখায় সাহিত্য যার নাগাল পায় না।

এই রীতিতেই গড়ে ওঠে যেন আজকের দিনের গ্রন্থচিত্রণ। কবিতা বা গল্পের যে কাহিনী তার হুবহু চিত্রানুবাদ নয়। অতিরিক্ত কিছু ব্যঞ্জনা। আমাদের দেশে মধ্যযুগের গ্রন্থচিত্রণ যদি দেখি, পাল যুগের অষ্টসহস্রিকা প্রজ্ঞাপারমিতা বা মুঘল যুগের কোনো গ্রন্থচিত্রণ, সেখানে যে ছবি, ছবি হিসেবেই তা এত উচ্চমানের যে লেখাকে তা ছাপিয়ে যায়।

আধুনিক শিল্পী লেখককে ছাপিয়ে নিজেকে বড় করে তুলতে চান না। আবার লেখার বিষয় নিরপেক্ষভাবে নিছক অলঙ্করণও করে তুলতে চান না গ্রন্থচিত্রণকে, যেমন দেখা যেত মধ্য যুগে, বিশেষত ঐস্লামিক সংস্কৃতিতে। আধুনিক গ্রন্থচিত্রণে থাকে লেখার সঙ্গে আঁকার এক ভারসাম্য। লেখায় কবি বা লেখক শব্দ প্রতীকে গড়ে তোলেন শ্রব্য-প্রতিমা। শিল্পী তাঁর ছবিতে রেখা ও রঙে তাকে রূপান্তরিত করেন দৃশ্য প্রতিমায়। রূপান্তরিন করেন বললে ভুল বলা হয়। লেখার অন্তর্লীন যে ভাবগত নির্যাস, তা তাঁকে উদ্দীপিত করে দৃশ্য প্রতিমার সৃষ্টিতে। যে দৃশ্য

প্রতিমা লেখার ভাব-সাপেক্ষ হয়েও স্বাধীন। দুই প্রতিমার স্বাধীনতার ক্ষেত্র থেকে তাদের যে পারস্পরিক আদানপ্রদান ও টানাপোড়েন তাতেই সৃষ্টি হয় এক সমন্বিত প্রতিমার। এই সমন্বিত প্রতিমার সৃষ্টিই আধুনিক গ্রন্থচিত্রণের মূল কথা।

লেখার সঙ্গে ছবি দুভাবে উদ্দীপিত করবে পারে পাঠককে। লেখার যে শ্রব্য-প্রতিমা, অর্থগত দিক থেকে তার সঙ্গে কোনো সংযোগ না রেখেই, বরং দৃশ্যের বৈপরীত্যের মধ্য দিয়ে সংঘাত সৃষ্টি করতে পারে পাঠকের মনে। অথবা লেখারই এক দৃশ্যরূপ হতে পারে তা। লেখায় যা বলা হল, তাকেই যেন সম্পূর্ণতা দিল ছবি। শুধু সম্পূর্ণতাই দিল না, কল্পনাকে এক অভিনবত্বের দিকেও এগিয়ে নিয়ে যেতে সাহায্য করল। দুই সুপরিচিত উৎস থেকে তুলে আনা যায় এই দুই-এর দুটি দৃষ্টান্ত! 'সহজ পাঠ' প্রথম ভাগে 'চ ছ জ ঝ' দলে দলে। বোঝা নিয়ে হাটে 'চলে'— এই ছড়ার সঙ্গে নন্দলাল ছবি আঁকেন সাদা কালোর লিনো-কাটে অন্ধকার ভেঙ্গে দেখা দিয়েছে ভোরের প্রথম সূর্যের আলো, তাতে দূরের আবছা দেখা যাচ্ছে মাঠের শেষ গাছের সারি। লেখার সঙ্গে আঁকার প্রতিমাগত কোনো মিল নেই এখানে। আবার রবীন্দ্রনাথ তাঁর 'সে'-র সঙ্গে প্রথম যে ছবিটি এঁকেছেন তাতে হামাগুড়ি দিয়ে আসছে এরকম একটি মানুষের আভাস, আর পাশে হাল্কা রেখায় কয়েকটি গাছ। ছবিটিতে দৃশ্যরূপ ধরা পড়েছে এই কথার যে, "সবাই মিলে হামাগুড়ি দাও ফিরে এসো চতুষ্পদী চালে যদি ধরণীর সঙ্গে সম্পর্ক রাখতে চাও।"

এই দুই ধারার চিত্রণ ছাড়াও আছে আরও একটি ধারা। ছবি যেখানে হয়ে ওঠে লেখারই এক প্রসারণ। লেখার সঙ্গে সম্পর্ক একটা আছে কিন্তু লেখার ভেতরের অর্থকে অনেক প্রসারিত করছে ছবি। অবনীন্দ্রনাথ তাঁর শেষ জীবনে হাতে লেখা পাণ্ডুলিপি ধরণের যাত্রাপালা 'খুদ্দুর যাত্রা' বা 'ক্ষুদি রামলীলা'-র এক জায়গায় রাবণের যুদ্ধ হুংকারের পাশেই যখন কাগজ কেটে বসিয়ে দেন জার্মান সেনানায়কদের ছবি আর স্বস্তিকা চিহ্ন, তখন লেখা অন্য এক তাৎপর্যের দিকে প্রসারিত হয়ে যায়। অবনীন্দ্রনাথের এই দৃষ্টান্তটি অবশ্য সঠিক অর্থে গ্রন্থচিত্রণের নয়। তবু এ থেকে তৃতীয় ধারার ধরনটা অনুমান করে নিতে পারি।

ছোটদের লেখার সঙ্গে ছবি আঁকা হয় যখন, তখন উপরোক্ত তিনটি ধারার মধ্যে দ্বিতীয়টিই অনুসরণ করেন অধিকাংশ লেখক বা শিল্পী। এটি করতে গিয়ে কখনো কখনো গল্পের বা ঘটনার যান্ত্রিক চিত্ররূপ হয়ে যেতে পারে ছবি। সেখানে এমন একটু ফাঁকা জায়গা থাকেনা যেখানে কল্পনার স্বাধীন সঞ্চরণ ঘটতে পারে। শিশু সাহিত্যে দক্ষিণারঞ্জন মিত্র মজুমদারের অবদান অনস্বীকার্য। স্বয়ং রবীন্দ্র-নাথ লিখেছিলেন তাঁর 'ঠাকুরমার ঝুলি' সম্বন্ধে—"দক্ষিণারঞ্জন বাবুর ঠাকুমার ঝুলি বইখানি পাইয়া তাহা খুলিতে ভয় হইয়াছিল। আমার সন্দেহ ছিল, আধুনিক বাংলার কড়া ইস্পাতের মুখে ঐ সুরটা বাদ পড়ে।······কিন্তু দক্ষিণা-বাবুকে ধন্য। তিনি ঠাকুরমার মুখের কথাকে ছাপার অক্ষরে তুলিয়া পাঁতিয়াছেন

তবু তাহার পাতাগুলি তেমনি সবুজ, তেমনি তাজাই রহিয়াছে।" কিন্তু আজকের দৃষ্টিতে যখন আমরা তাঁর গল্পের সঙ্গের ছবিগুলির দিকে তাকাই, তখন গল্পের ঐ সতেজ ও লৌকিক পরিমণ্ডলের পাশে ছবিগুলিকে একটু আড়ষ্ট ও যান্ত্রিকই মনে হয়। আঁকার পদ্ধতিতে তিনি যে ইউরোপীয় বাস্তবানুগতা চিত্রায়ণের পথ নিয়েছেন, গল্পের লৌকিক পরিমণ্ডলের সঙ্গে তা একেবারেই খাপ খায় না। গল্পের ভেতরকার কল্পনার বিস্তার নেই ছবিতে। এই যান্ত্রিকতা আজো অনেক পেশাদারি চিত্রায়ণে লক্ষ্য করা যায়।

একদিক থেকে বাংলা ভাষায় আধুনিক ও সফল শিশুসাহিত্যিক হিসেবে উপেন্দ্রকিশোরই যেমন প্রথমতম এক প্রতিভূ, শিশু সাহিত্যের সফল চিত্রায়ণেও তাঁকেই প্রথমের মর্যাদা দেওয়া যায়। উপেন্দ্রকিশোর ছিলেন রীতিমতো সুদক্ষ শিল্পী। প্রথাগত ভাবে ছবি আঁকা শেখেন নি যদিও, তবু তাঁর রেখার চলন দেখলেই তাঁর দক্ষতা বাঝা যায়। রঙীন ছবি ছাপার ক্ষেত্রেও এ দেশে তিনিই পথিকৃৎ। লীলা মজুমদার লিখেছেন "জল রঙ-এর ওয়াশ দিয়ে তাঁর ছবি আঁকার পদ্ধতি, হাফটোনে সেগুলি ছাপার নিয়ম, এদেশের গ্রন্থশিল্পে নতুন যুগ এনে দিল।" আর সত্যজিৎ রায় বলেছেন "ইলস্ট্রেটর হিসেবে উপেন্দ্রকিশোরের কাজে যে দক্ষতা ও রীতি বৈচিত্র দেখা যায় তার তুলনা ভারতবর্ষে নেই।" উপেন্দ্রকিশোরে তাই শিশুদের উপযোগী সচিত্রকরণের সমস্ত গুণাবলীর প্রথম বিকাশ দেখা যায়। তিনিও অবশ্য বাস্তবানুগতা পদ্ধতিই ব্যবহার করেছেন আঙ্গিকের দিক থেকে। কিন্তু তাঁর গল্পের মতোই এমন এক দেশীয় লোকায়তিক ঐতিহ্যের ছোঁয়ায় সজল ও সরস হয়ে ওঠে সেগুলি যে তাতে এক ভিন্ন রসের সৃষ্টি হয়। ছবির মধ্য দিয়ে এই রস সৃষ্টি উপেন্দ্রকিশোরের অসাধারণ কৃতিত্ব। এই রস শুধু কৌতুক বা হাস্যরসই নয়, করুণা ও বিস্ময় মেশানো আছে তার সঙ্গে। সব মিলে এক আদর্শায়িত আনন্দের জগৎ গড়ে উঠেছে সেখানে। আবার তাঁর ছবি কাহিনীর সঙ্গেই অঙ্গাঙ্গীভাবে জড়িত। কাহিনী নিরপেক্ষভাবে শধু ছবি হিসেবে তার আবেদন হয়ত ততটা নেই, যতটা রবীন্দ্রনাথর 'সে'-র ছবিগুলোয় তা আছে।

সুকুমার রায়ের ছবিতে উপেন্দ্রকিশোরের মতো রেখার প্রসাদগুণ হয়ত নেই। কিন্তু সেই সীমাবদ্ধতা ক তিনি অতিক্রম করতে পেরেছেন, সত্যজিৎ রায় যেমন বলেছেন, দুটি বৈশিষ্ট ঃ একটি, তাঁর অসামান্য কল্পনাশক্তি, দ্বিতীয়টি অসাধারণ পর্যবেক্ষণ ক্ষমতা। এই দুই গুণের সঙ্গে বাস্তববোধ ও বিজ্ঞানচেতনার সমন্বয় তাঁকে কবি হিসেবে যেমন মহৎ করেছে, শিল্পী হিসেবেও বিশিষ্ট করেছে।

॥ চার ॥

ললিতশিল্প হিসেবে ছবি আঁকেন নি কখনো সুকুমার রায়। ছবি এঁকেছেন প্রয়োজনে। শিশুদের জন্য তাঁর লেখাকে সরস ও দৃশ্যগ্রাহ্য করে তোলার জন্য। ১৯০৬ সালে পদার্থবিদ্যা ও রসায়নে অনার্স নিয়ে তিনি স্নাতক হন। সেই

বছরই সম্ভবত শুরু হয় 'ননসেন্স ক্লাব'। ননসেন্স ক্লাবের পত্রিকা ছিল 'সাড়ে বত্রিশ ভাজা'। ননসেন্স ক্লাবের সময় থেকেই সম্ভবত তাঁর ছবি আঁকার সূত্রপাত। ক্লাবের নিমন্ত্রণ পত্রাদির জন্য বা তার পত্রিকার জন্য তাঁকে আঁকতে হত। ১৯১৩ সালে সুকুমার রায় যখন ইংলণ্ডে তখনই উপেন্দ্রকিশোর 'সন্দেশ' পত্রিকা শুরু করেন। দেশে ফিরে সেই সময় থেকে ১৯২৩-এ জীবনাবসানের আগে পর্যন্ত সন্দেশের জন্য নিয়মিত ছবি আঁকতে হয়েছে তাঁকে।

বৈচিত্রের দিক থেকে দুটি প্রধান ভাগে ভাগ করা যায় সুকুমার রায়ের ছবি। প্রথমটি প্রচ্ছদ হিসেবে আঁকা রঙীন ছবি। এর মধ্যে পড়বে বিভিন্ন সময়ে করা সন্দেশের প্রচ্ছদ। 'আবোল তাবোল' বইয়ের জন্য করা প্রচ্ছদ বা সন্দেশের জন্য ইলাস্ট্রেশন নয়, সম্পূর্ণ ছবি। যার একটি দৃষ্টান্ত হিসেবে 'এক্কাগাড়ি খুব ছুটেছে' নামের ছবিটি সকলেরই পরিচিত। আর দ্বিতীয় ভাগে আসে তাঁর লেখার জন্য আঁকা ছবি বা ইলাস্ট্রেশন।

প্রচ্ছদ বা একটু বড় মাপের রঙীন ছবিতে কৌতুক বা হাস্যরসই প্রধান সুর। দৃষ্টান্ত হিসেবে 'এক্কাগাড়ি খুব ছুটেছে' ছবিটিরই কথাই মনে করা যায়। রঙের পর্দার বিন্যাসে ছবিটি অনুভূমিক ভাবে চারিটি ভাগে বিভক্ত। একেবারে সামনে মাঠের সবুজ। তার পেছনে পরপর রাস্তার হাল্কা ইটের রঙ, সবুজে নীলে মেশানো বনের আভাস, একেবারে পেছনে চিত্রক্ষেত্রের উপরের অংশ আকাশের হাল্কা নীল। পাশ্চাত্য রীতির বাস্তবানুগ রীতিতে ছবিটি আঁকা। মানুষ বা পশু পাখি আঁকা হয়েছে ত্রিমাত্রিকভাবে, বর্তনাগুণ সহ। পার্সপেক্টিভ ব্যবহারেও পাশ্চাত্য রীতি যথাযথতা আনার প্রয়াস। মধ্যবর্তী অংশে রাস্তা দিয়ে দ্রুতবেগে ধাবমান ঘোড়ায় টানা এক্কাগাড়ি। গাড়ি চলার বেগে ছিটকে পড়ছে যুবক ও বৃদ্ধ দুজন আরোহী। ছড়িয়ে পড়েছে তাদের ছাতা, জলের পাত্র, জুতো, জামা ইত্যাদি। উপরে উড়ছে দুটো কাক। নীচে একটা ছুটন্ত কুকুর। সব মিলে অতিরঞ্জন থেকে তৈরি হয়েছে কৌতুকরস। নির্মল এক হাল্কা হাসির পরিবেশ। ছবিটির মূলগত যে দুর্বলতা, তা হল বস্তু বা প্রাণীর অবয়বেয় অঙ্কনগত দুর্বলতা। সেই দুর্বলতাই গল্পের বাইরের খোলস ছাড়িয়ে ছবির গভীরতর বিশুদ্ধ রসের দিকে নিয়ে যায় না। সেরকম কোনো উদ্দেশ্যও হয়ত শিল্পীর ছিল না। এসব ছবি প্রকৃত অর্থে ইলাস্ট্রেশন নয়। তবু এরা যথেষ্ট কাহিনী নির্ভর বা সাহিত্য-নির্ভর। এদের পূর্বোক্ত গ্রন্থচিত্রণের শ্রেণী বিভাগের প্রথম পর্যায়ের অন্তর্ভুক্ত করা যায়।

আমরা দেখেছি ছবি রূপবন্ধের দিক থেকে বাস্তবতাবর্জিত বা চিত্রবিজ্ঞান বর্জিত তৎকালীন বেঙ্গল স্কুলের পেলব সৌন্দর্যচর্চার সমর্থক ছিলেন না সুকুমার রায়। পাশ্চাত্য চিত্রবিজ্ঞানকে তিনি অনুসরণ করেছেন। দৃশ্যমান বাস্তবতার উপরের অবয়বকে তিনি ক্রমান্বয়ে দ্রবীভূত করে নিয়েছেন। অতিরঞ্জনের পথে তার স্বরূপকে পাল্টে নিয়েছেন। এতটাই পাল্টেছেন যে তা আর তাঁর ভাষায় নিছক

'অত্যুক্তি' না থেকে অনেকটা সুররিয়ালিস্টধর্মী হয়ে বাস্তবতার আপাত আবরণকে ছাড়িয়ে তার গভীরতর বিশ্লেষণ হয়ে গেছে। তেমনি তাঁর পরিণত পর্বের গল্প বা কবিতার সঙ্গে যে ছবি তাতেও সঞ্চারিত হয়েছে এই গুন। এই অর্থে লেখার জন্য আঁকা তাঁর ছবিকে পূর্বোক্ত দ্বিতীয় ভাগে রাখতে পারি।

দ্বিতীয় বিভাগের এই ছবিগুলিকে প্রকাশভঙ্গির দিক থেকে আবার দুটি ভাগে ভাগ করে নেওয়া যায়। প্রথম ভাগে পড়বে তাঁর ছোট গল্পগুলোর জন্য যেসব ছবি সেগুলো। যেমন 'দ্রিঘাংচু' গল্পে কোমরে তলোয়ার ঝুলিয়ে রাজা মশাই, 'রাজার অসুখ' গল্পে গাছের তলায় সন্ন্যাসীর সামনে রাজার আমত্য, 'বোকা বুড়ি' গল্পের বুড়ির সামনে খরগোস হাতে বুড়ো, 'পুতুলের ভোজ' গল্পে টেবিলে বসে ভোজ খাচ্ছে ইঁদুরেরা ইত্যাদি ছবিগুলি। এগুলিকে নিছক ইলাস্ট্রেশনও বলা যেতে পারে। গল্পের একটি বিশেষ ঘটনার দৃশ্যরূপ দেওয়া ছাড়া এদের গভীরতর ভূমিকা কিছু নেই। এবং অঙ্কন হিসেবেও এদের অধিকাংশই গুরুত্বপূর্ণ কিছু নয়।

এই একই ভাগের অন্তর্গত করে ভাবতে পারি 'আবোল তাবোল'-এরও কিছু ছবি। 'হাত গণনা'র গণক, 'হুলোর গানে'র বিড়াল দুটি, 'বাবুরাম সাপুড়ে'র ছবি ইত্যাদি। কিন্তু এখানেও একটি বৈশিষ্ট্য বিশেষভাবে লক্ষণীয়। তা হল, মুখের অদ্ভুত ভাবব্যঞ্জক অভিব্যক্তি। চোখ ও মুখের এই অভিব্যক্তির জোরেই ছবিগুলি অন্য মাত্রা পেয়ে যায়।

এই অভিব্যক্তির অনন্যতার সঙ্গে অন্য একটি গুণ জুড়ে তৈরি হয় দ্বিতীয় আর একটি শ্রেণী। এখানে ছবি নিছক অলঙ্করণ নয়। লেখারই যেন এক অবিচ্ছেদ্য অঙ্গ। ছবি ছাড়া সম্পূর্ণ হত না লেখাটি। 'আবোল তাবোল-এর 'খিচুড়ি'র যে আজব জন্তুগুলো—কচ্ছপ, হাসজারু, টিয়ামুখো গিরগিটি, হাতিমি ইত্যাদি বা 'হেশোরাম হুঁশিয়ারের ডায়েরি'র যে বিচিত্র জানোয়ারগুলো—হ্যাংলা সেরিয়াম, গোমড়াথেরিয়াম, ল্যাগব্যাগিনস, চিল্লানোসরাস ইত্যাদি, এদের স্থান পৃথিবীর ইতিহাসে বা ভূগোলে কোথাও নেই। বাংলা সাহিত্য ও ছবিতে সুকুমার রায়ই এদের প্রথম স্রষ্টা। কবিতা বা কাহিনীর সঙ্গে এই ছবিগুলো দেখলে মনে হয় বৈজ্ঞানিকভাবে এদের অবয়ব-কল্পনা থেকেই হয়ত পরে সূত্রপাত হয়েছে লেখায় এদের রূপবর্ণ। এদের মধ্যে বিজ্ঞানের সত্য, বাস্তবতার সত্য ও অপ্রাকৃতের সত্য এক জায়গায় এসে মিলে গেছে যেন। সুররিয়ালিজম বাস্তবতাকে অতিক্রম করে বাস্তবতা থেকে যতটা দূরে যাওয়ার কথা কল্পনা করতে পারে, এরা বাস্তবতাকে সম্পূর্ণ স্বীকার করেই বাস্তবতাকে তার চেয়ে বেশী অতিক্রম করতে পেরেছে। 'সাইকিক অটোমেটিজম' বলতে যা বোঝায় এই সব রূপকল্পগুলি তা থেকে অনেক দূরের। অত্যন্ত বৈজ্ঞানিক সুশৃঙ্খল যুক্তিবদ্ধতায় এদের উদ্ভাবন। কিন্তু 'অত্যুক্তি'র মাধ্যমে প্রকৃতিকে এখানে যেভাবে অতিক্রম করা হয়েছে, তা যেন বিজ্ঞান দিয়ে বিজ্ঞানকে অতিক্রম। সুররিয়ালিজমও এখানে যেন অন্য এক মাত্রা পায়।

ইলাস্ট্রেশন বা গ্রন্থচিত্রনে এতদিনকার যে সুপরিচিত নীতি যে, ছবি অনুসরণ করবে লেখাকে, লেখার একটি অংশকে বা মূল কেন্দ্রবিন্দুকে দৃশ্যতা দেবে সে, বাংলা শিশুসাহিত্যের ক্ষেত্রে সুকুমার রায় প্রথম এই নীতিকে ভাঙলেন। একথা ভাবতে প্রলুব্ধ হই আমরা যে 'আবোল তাবোল'-এর 'খিচুড়ির' প্রাণীদের ক্ষেত্রে বা 'হেশোরাম হুঁশিয়ারে'র জন্তুগুলির ক্ষেত্রে গল্প বা কবিতা কি দৃশ্যপ্রতিমারই ভাষায় রূপান্তরণ ? এই নীতিই অনুসৃত হয়েছে 'ট্যাশগরু', 'হুঁকোমুখো হ্যাংলা, 'রামগরুড়ের ছানা' বা 'ভয় পেয়ো না' কবিতার জন্তু ও মানুষের সম্মিলিত রূপারোপে।

'খিচুড়ি' বা 'হেশোরাম হুঁশিয়ারে' যা ছিল নিছকই মজা, কিছুটা বা নির্দোষ কৌতুক, এখানে তা আর ততটা নির্মল থাকল না। এদের সঙ্গে আঁটা রইল সূক্ষ্ম সমালোচনার তীর, সময়কে বা সমাজকে বিদ্ধ করতে উদ্যত যা। গাছের ডালে বসে থাকা দুটি লেজ বিশিষ্ট জন্তুর ধড়ের সঙ্গে যখন যুক্ত হল উন্নত-নাসা এক ভয়ংকর মানুষের মুখ, আর কবিতার প্রথম দুটি লাইনেই যখন পড়লাম—"হুঁকো-মুখো হ্যাংলা, বাড়ি তার বাংলা/মুখে তার হাসি নাই দেখেছ ?" অথবা ট্যাশ গরু সম্বন্ধে যখন জানলাম যে ট্যাশ গরু আসলে গরু নয়, আর তাকে দেখতে পাওয়া যায় "হারুদের অফিসে", তখন এদের যে পরিচয় আমরা পাই, তাতে খুব একটা অচেনা থাকে না আর এরা। এখানে এসে বাস্তবতার গভীর থেকে বাস্তবতাকে এভাবে দ্রবীভূত করে নেওয়ার মধ্যে যদি কেউ সুররিয়ালিজমের সামান্য ছায়া দেখেন, তাঁকে একেবারে নস্যাৎ করা যায় না হয়ত।

গভীরতর বাস্তবতাকে ধরতে উপরিস্তরের বাস্তবতার যেমন এক রূপান্তর এখানে, তেমনি অনুপুঙ্খ বাস্তবতার অনুসরণের নিদর্শনও কম নেই একেবারে। 'বুড়ির বাড়ি' কবিতায় যে বুড়ির রূপারোপ বা 'ন্যাড়া বেলতলায় কবার যায়' এর ইঁটের পাঁজার উপর বসে থাকা যে রাজা, অথবা 'ধনঞ্জয়' নামের বিজ্ঞান ভিত্তিক প্রবন্ধে ( সন্দেশ চৈত্র ১৩২৪ ) ধনেশ পাখির যে স্কেচ এগুলির মধ্যে ছড়িয়ে আছে অনুপুঙ্খ বাস্তবতায় রূপায়নের ক্ষেত্রে তাঁর দক্ষতার পরিচয়।

তেমনি আবার ফর্মের দিক থেকে বাস্তবতাকে ভেঙে স্টাইলাইজেশনের দৃষ্টান্তও যে একেবারে নেই তা নয়। 'একুশে আইন'-এর পিছলে পড়া বাবু আর তাকে 'পাকড়ে ধরে যে প্যায়দা' সেই মানুষদুটিকে আঁকা হয় কতগুলি ঋজু চতুষ্কোণের সমন্বয়ে, যাতে করে এক নিয়মতান্ত্রিক যান্ত্রিকতার দ্যোতনা আসে। অথবা 'হাতুড়ে' কবিতার ডাক্তারের অপারেশনের দৃশ্যটিতেও অনেকটা সমধর্মী ফ্যানটাসির আভাস আছে।

এছাড়াও আরও একটি ধারার নিদর্শন হিসেবে অন্ততঃ দুটি ছবির কথা মনে রাখা যায়। একটি,—বনের গাছের সারির আড়ালে অন্ধকার ভেঙে বিস্ফারিত

পর্বের আলোচনার শুরুতে তার নজীর হিসেবেই এসেছিল 'ভাষার অত্যাচারে'র প্রসঙ্গ। 'শ্রীশ্রীশব্দকল্পদ্রুম' নাটকটি ছিল, আমরা দেখেছি, ঐ প্রবন্ধের বক্তব্যের উদ্ভট ও নৈর্ব্যক্তিক রূপায়ণ। 'চলচিত্তচঞ্চরি'ও আমরা দেখব, মূলত একই তত্ত্বের বাস্তবগ্রাহ্য, সামাজিক নাট্যরূপ। তাই এর রচনাকাল সম্পর্কে দুই 'সুকুমার রচনা সমগ্র'র সম্পাদকদের মতামতকেই মনে হয় সত্যের বেশি কাছাকাছি।

ঊনিশ শতকের মাঝামাঝি ও বিশ শতকের গোড়ায়, এই কলকাতা শহরেই, নানান সামাজিক, রাজনৈতিক, সাংস্কৃতিক, ধর্মীয় আন্দোলনকে উপলক্ষ্য ক'রে তৈরী হয়ে উঠেছিল হরেক রকম 'সমাজ', 'দল', 'সভাসমিতি' 'ফ্র্যাটার্নিটি'। তাদের অনেকের ভিতরকার সম্পর্কের তিক্ততা ও দলাদলি বহু সময়ই তখন পরিবেশকে আবিল করে তুলেছিল। তৎকালীন ইতিহাসের সামান্য ঘনিষ্ঠ পরিচয় থেকেও সে কথা জানা যায়। তাদের অধিকাংশের মারামারি ছিল পারস্পরিক অসহিষ্ণুতা ও অশ্রদ্ধা-প্রসূত। নিছক 'কথার মারামারি'। নিজের নিজের সংকীর্ণ মতামতের ক্ষেত্রে সদম্ভে অনড় থেকেও অপরপক্ষের নিন্দায় তারা ছিল পঞ্চমুখ। এ বিষয়ে অভিজ্ঞতার যথেষ্ট সুযোগ নিজের পরিচিত গণ্ডির ভিতরেই সুকুমারের ছিল। বলাবাহুল্য, সব চাইতে কাছে থেকে আজন্ম যাঁদের তিনি জেনেছিলেন তাঁরা হলেন ব্রাহ্মসমাজেরই তিন পরস্পরবিরোধী শাখা—আদি, সাধারণ ও নববিধানের মানুষজন। সন্দেহ নেই, 'চলচিত্তচঞ্চরি'তে সুকুমারের আক্রমণ ব্যাপক ও নির্বিশেষ। কিন্তু ব্রাহ্মসমাজের প্রত্যক্ষ ও বিশেষ অভিজ্ঞতা থেকেই যে মূলত নাটকের প্রায়-রক্ত-মাংসের জ্যান্ত চরিত্রগুলোর সৃষ্টি তা অনস্বীকার্য।

ঈশানবাবুদের 'সাম্য-সিদ্ধান্ত সভা' ও শ্রীখণ্ডদেবের 'আশ্রম'-এর ভিতরে সম্পর্ক আজ আদায় কাঁচকলায়। কিন্তু এক কালে 'লালাজি দেওনাথে'র আমলে, তাঁরা একান্নবর্তী ছিলেন। 'খণ্ড-সাধন'পন্থী শ্রীখণ্ডবাবু 'বিজ্ঞানের আগড়ুম বাগড়ুম' নিয়ে একদিকে গড়েছেন 'আশ্রম'। অন্যদিকে ঈশানবাবুদের 'সভা' অব্যাহত রেখেছে 'অখণ্ড-সাধনধারা'। প্রসঙ্গত এখানে শিবনাথ শাস্ত্রীর 'জ্ঞান' ও কেশব সেনের 'ভক্তিমার্গে'র সামান্য তির্যক উল্লেখ থাকা হয়ত সম্ভব। কিন্তু 'ধাঁধাঁ' তৈরীতে দক্ষ, রসিক সুকুমার একই সঙ্গে বিভিন্ন সাধনমার্গ, দর্শন ইত্যাদির আমদানি করে দু দলের পরিচয়কেই যথেষ্ট জটিল ও অনির্দিষ্ট করে তুলেছেন। উদ্দেশ্য, বলাবাহুল্য, আক্রমণের লক্ষ্যকে গোপন করা নয়, আক্রমণকে সর্বজনীন ক'রে তোলা। নাটকে উভয় পক্ষই নিজের মত ও পথকে একমাত্র, যথাযথ ও অভ্রান্ত ব'লে দাবী করেছে। যেমন সত্যবাহন তেজের সঙ্গে শ্রীখণ্ডবাবুদের বলেছিলেন, 'অখণ্ড সাধনধারা…যদি কোথাও অক্ষুণ্ণ থাকে তবে সে হচ্ছে…সাম্য-সিদ্ধান্ত সভা।' বাস্তবেও এই রকম দাবি-পাল্টা দাবি বিরল ছিলনা। 'তত্ত্বকৌমুদী'র সম্পাদকীয়র একটা ঘোষণা, "…সাধারণ ব্রাহ্মসমাজই ব্রাহ্মধর্মকে বিশুদ্ধভাবে রক্ষা করিয়াছেন…এখন একদিকে সঙ্কীর্ণতার গণ্ডী, অপরদিকে মহাপুরুষবাদ", অর্থাৎ কেশব সেনের দলের হাত "হইতে ব্রাহ্মধর্মকে রক্ষা করুন" (২৫ মে, ১৯১৫) যাই হোক এই দুই দলের

সদস্যদের আন্তরিকতা, হাস্যকর আচার আচরণ, বিরোধ বিসংবাদ ও বক্তব্যকে কেন্দ্র করেই শ্লেষে তীক্ষ্ম পরিহাসে উজ্জ্বল নাটক 'চলচিত্তচঞ্চরি'।

নাটকের শুরুতে, 'সাম্যসিদ্ধান্ত সভাগৃহে' ব্যস্ততা। 'আলাভোলা বাবাজীর চেলা' ভবদুলালের সংবর্ধনার প্রস্তুতি চলছে। ঈশানবাবু গান লিখছেন। 'খুব মোটা মোটা' কয়েকটা বই নিয়ে তারই একটা মন দিয়ে পড়ে চলেছে ছাত্র সোমপ্রকাশ। শ্রীখণ্ডবাবুদের না আসার কারণ জানতে চাইলে নিকুঞ্জ বলে, 'ঈশানবাবু নাকি ও'দের কি ইনসাল্ট করেছেন।'

একদিকে যেমন শ্রীখণ্ডবাবুদের আশ্রমের সঙ্গে 'দলাদলি', অন্যদিকে নিজেদের ভিতরেও এদের রেষারেষি প্রচুর। গায়ক ঈশানবাবুর সঙ্গে সভার এক সদস্য চিন্তাশীল প্রাবন্ধিক সত্যবাহন সমাদ্দারের ঠোকাঠুকি তো কথায় কথায়। আজ মাননীয় অতিথির সামনে লম্বা চওড়া এক প্রবন্ধ পড়া তাঁর ইচ্ছে। অবশেষে রফা হল, 'গানটাও থাকুক, লেখাটাও পড়া হোক।' অর্থাৎ কোন মতে আপোস করে বজায় রাখা গেল 'সভা'র 'সাম্য-ভাব'। একটা সংকট আপাতত কাটল। এরপর এসে পড়ল বহু-প্রতীক্ষিত মহামান্য অতিথি ভবদুলাল।

অসংগতি ও ভণ্ডামির রাজ্যে ঢুকে পড়ে তাঁর হয়ে লণ্ডভণ্ড কাণ্ড বাধাবে এমনই এক চরিত্রের সন্ধানে ছিলেন সুকুমার বহুদিন। চরিত্রটি কেমন হবে সেটা তাঁর কিশোর বয়সের একটি ছোট্ট ঘটনাতেই প্রকাশ পেয়েছিল। ছোটদের ম্যানার্স শেখানোর নামে এক 'স্টাইলিশ' মাসীর 'কড়া শাসন' শেষ অব্দি সুকুমারের বিচিত্র প্রতিবাদের ফলে বন্ধ হয়েছিল। বোকা সেজে সুকুমার কীভাবে 'বিদ্রোহ' করে-ছিলেন, তার বিবরণ দিয়েছেন পুণ্যলতা চক্রবর্তী। অসংগতির বিরুদ্ধে সুকুমারের 'বিদ্রোহে'র এই একান্ত নিজস্ব ভঙ্গি নিয়ে নাটকের ক্ষেত্রে প্রথম দেখা দিয়েছিল 'শ্রীশ্রীশব্দকল্পদ্রুমে'র বিশ্বম্ভর। 'স্বর্গপথ' থেকে 'সশিষ্য গুরুজি'র 'দ্রুম' শব্দে পতনের পিছনে তার ভূমিকা নগণ্য ছিলনা। তবু চরিত্র হিসেবে বিশ্বম্ভর অসম্পূর্ণ। তার সচেতন ও বুদ্ধিমান ভাবটাও কখনো পুরোপুরি চাপা থাকেনি। সেদিক থেকে বিশ্বম্ভরেরই পূর্ণতর যথার্থ উত্তরসূরী হল এই অপরিণত বুদ্ধি, নির্বোধচূড়ামণি ভবদুলাল। সে নিজে যেমন হাস্যকর হয়ে উঠবে তেমনি অব্যর্থভাবেই উন্মোচন করবে চারপাশের ততোধিক হাস্যকরতাকে।

যাইহোক, 'স্বাগত সংগীতে'র পরই সত্যবাহন খাতা হাতে নিলেন। প্রবন্ধ পাঠের আগে ভবদুলালের গুরু 'আলাভোলা বাবাজী'র প্রতি শ্রদ্ধা জানালেন এক স্বর্গীয় দৃশ্যের কথা স্মরণ ক'রে: হাস্যোজ্জ্বল মুখে 'পরম নির্লিপ্তির সঙ্গে' বাবাজী পোষা চামচিকেটিকে জিলিপি খাওয়াচ্ছেন। প্রসঙ্গত উল্লেখ্য, 'শহরে বাদুড় পোষা' শীর্ষক একটি ছোট সংবাদ ছাপা হয়েছিল শ্রাবণ ১৩২২-এর 'প্রবাসী'তে।

এরপর সমস্যা দেখা দিল: শ্রীখণ্ডবাবুদের সম্পর্কে ভবদুলালকে ওয়াকিবহাল করা জরুরী। প্রতিদ্বন্দ্বী সত্যবাহনকে সে-সুযোগ না দিয়ে ঈশানবাবু আগ বাড়িয়ে সোমপ্রকাশকে বলতে বললেন। সুকুমার-কথিত 'ভাষার অত্যাচারে'র এক মূর্ত-

মান দৃষ্টান্ত এই সোমপ্রকাশ। 'শ্রুতি' বা 'আপ্তবাক্য' ছাড়া সে এক পাও চলতে পারে না। কথায় কথায় অর্থহীনভাবে 'পাশ্চাত্য দার্শনিক' বা 'বড় বড় পণ্ডিত'-দের কথা বলে সে, সুকুমারের ভাষায়, নিজের 'অজ্ঞতার উপর' 'পাণ্ডিত্যের রঙ' ফলায়। অপরদিকে 'আশ্রমে'র ছাত্রদের অশিষ্ট দুর্বিনীত আচরণ, ঔদ্ধত্য ইত্যাদি নিয়ে 'সাম্যসিদ্ধান্ত সভা'র সদস্যদের নিরন্তর অভিযোগের হাস্যকরতার মধ্যে সম্ভবত যুবসমাজ সম্পর্কে প্রবীণ ব্রাহ্মদের একাংশের অসহিষ্ণু মনোভাবই প্রতিফলিত। ব্রাহ্মসমাজের 'স্বাভাবিক নেতা' হিসেবে এ-বিষয়ে সুকুমারের অভিজ্ঞতার কোন অভাব ছিল না। আর তিনি নিজেও ক্রমশ আজন্ম যাঁদের স্নেহ পেয়েছেন—শ্রদ্ধেয় হিসেবে জেনে এসেছেন তাঁদেরই অন্যায়ের প্রতিবাদে নেমে, 'নেতৃত্বের আসনে অধিষ্ঠিত' 'সমাজের' অনেকের চোখে হয়ে উঠেছিলেন একজন 'ব্যাঘাতকারী প্রতি-পক্ষ' (সুকুমার রায় ও প্রশান্তচন্দ্র মহালানবীশের চিঠি, তত্ত্বকৌমুদী, মে ১৯২১)। যুবকদের নিয়ে 'সমাজে'র উপরমহলের দুর্ভাবনার নজীর হিসেবে দু'-বছরের ব্যবধানে প্রকাশিত 'তত্ত্বকৌমুদী'র দুটি 'সম্পাদকীয়'র উল্লেখ করা চলে। 'আমাদের যুবকগণ'— এই শিরোনামে ২রা ডিসেম্বর, ১৯১৪তে 'তত্ত্বকৌমুদী' লিখেছিল, 'অনেকে এই রূপ মনে করেন যে, ব্রাহ্মসমাজে যে-সকল যুবকের জন্ম হইয়াছে···তাঁহাদের দ্বারা আশানুরূপ ফললাভ হইতেছে না। তাঁহারা যে শিক্ষা সাধনা, সংযম সেবা ও ধর্মভাব দ্বারা সমাজের সেবার উপযোগী হইবেন এইরূপ লক্ষণ দেখা যাইতেছে না···।' 'ব্রাহ্ম যুবকগণের কর্ত্তব্য' নামে আর একটি সম্পাদকীয় (১৬ই নভেম্বর, ১৯১৬) উপদেশ দিয়েছিল, '···গুরুজনের কার্য্যেরও সময় সময় প্রতিবাদ প্রয়োজন হইতে পারে কিন্তু তাহা অতীব বিনয় নম্রতা ও শ্রদ্ধার সহিত করিতে হইবে।' পাশাপাশি 'আশ্রমে'র ছাত্রদের "শ্রদ্ধা গাম্ভীর্যাদি পরিপূর্ণ বিনয়াবনতির ঐকান্তিক অভাব" বিষয়ে সত্যবাহনের অভিযোগ স্মরণ করলে ছবিটা অনেকখানি স্পষ্ট হয়ে যায়।

এরপরই আলোচনা গড়িয়ে এলো 'সাম্যসিদ্ধান্তসভা'র বিশেষ দর্শনের কথায়, সমীক্ষাচক্র, সমসাম্যসাধন আর মৌলিক খণ্ডাখণ্ডের প্রসঙ্গে। সন্দেহ নেই, 'সাম্যসিদ্ধান্তসভা'য় 'খণ্ড' 'অখণ্ড' এবং 'খণ্ডাখণ্ড মীমাংসা'র তত্ত্বগুলো কার্যত দ্বৈত, অদ্বৈত ও দ্বৈতাদ্বৈতবাদকে নিয়েই ঠাট্টা। কিন্তু আপতদৃষ্টিতে সামগ্রিকভাবে ভারতীয় দর্শন ও সাধনাকে সুকুমার মূলত বিদ্রূপ করতে চেয়েছেন মনে হলেও তা হয়ত ঠিক নয়। আসলে সুকুমার তাঁর 'এই দুর্ভাগ্য দেশকে জানতেন, যেখানে 'জীর্ণতার পরিত্যক্ত কঙ্কাল···প্রাণের চাইতে অধিক মূল্যে বিক্রীত' হয়ে থাকে। জানতেন সেই মানুষদের যারা 'ঝাপসা কথার ধোঁকা' দিয়ে 'আপন মনে এক একটা অস্পষ্টতার মোহে সৃজন করে এবং সেই মোহকে জীবনের মধ্যে সংক্রামিত' করে দিয়ে 'অকারণ আত্মতৃপ্ত বোধ করে ('দৈবেন দেয়ম্')। নিজের 'আত্মপ্রতারিত সমাজে'র (অপ্রকাশিত 'হিজিবিজি খাতা') গণ্ডির ভিতরে ও বাইরে পরিচিত এই সমস্ত ব্যাধিগ্রস্ত মানুষই সম্ভবত এখানে সুকুমারের আক্রমণের লক্ষ্য। মজা হল,

তন্ত্রসাধনা ইত্যাদিকে তিনি যেমন টেনে এনেছেন, তেমনি, ব্রাহ্মসমাজভুক্ত হওয়া সত্ত্বেও 'সর্বং খল্বিদং ব্রহ্ম' বা অদ্বৈতবাদকে নিয়ে মস্করা করতেও তিনি পিছপা হননি। পরবর্তীকালের 'rampant…pessimism'-এর কোন পূর্বলক্ষণ এখানে পাওয়া যায় কিনা, তা ভেবে দেখা যেতে পারে। যাই হোক, 'খণ্ড', 'অখণ্ড', 'খণ্ডাখণ্ড', 'সমীক্ষা সাধন' ইত্যাদির সাহায্যে এমন এক মিশ্র ও নির্বিশেষ 'ভাষা' হয়ত তৈরী করতে চেয়েছিলেন সুকুমার যাতে একই সঙ্গে ধরা পড়বার কথা অনেকের।

দ্বিতীয় দৃশ্যে, সন্ধ্যাবেলায় সমীক্ষা মন্দিরের ভাবগম্ভীর পরিবেশে চক্রাচার্যের আসনে ঈশানবাবুকে দেখতে পাই। তিনি বলে চলেছেন তাঁর 'আত্মাঘুড়ি উধাও হয়ে শূন্যে উড়ে গোঁৎ খাওয়া'র অভিজ্ঞতার কথা। '…অন্ধকার যতই জমাট হয়ে উঠছে, ততই আমায় আস্তে আস্তে ঠেলছে আর বলছে, 'আছ নাকি? আছ নাকি?' আমি প্রাণপণে চিৎকার ক'রে বললাম—'আছি', কিন্তু কোন আওয়াজ হল না—খালি মনে হল অন্ধকারের পাঁজরের মধ্যে আমার শব্দটা নিঃশ্বাসের মতো উঠছে আর পড়ছে।' ভবদুলাল শিহরিত, 'উঃ বলেন কি মশাই?' ঈশান বলে চললেন, '…দেখলাম সৃষ্টির কারখানায় মালপত্রের হিসেব মিলছে না।…আমি চিৎকার করে বলতে গেলুম সর্বনাশ! সর্বনাশ! সৃষ্টিতে ভেজাল পড়েছে—কিন্তু কথাগুলো মুখ থেকে বেরোলই না। বেরোল খালি হাহা হাহা একটা বিকট হাসি। সেই শব্দে সমীক্ষা বন্ধন ছুটে গিয়ে সমস্ত শরীর ঝিম ঝিম করতে লাগল।'

ঈশানের এই 'সমীক্ষা'র পেছনে কোন বাস্তব অবলম্বন সুকুমারের কাছে প্রকৃতই ছিল কিনা সেটা গবেষণার বিষয়। কোন সিদ্ধান্তে না পৌঁছিয়েও আপাততঃ পাশাপাশি দুটো উদ্ধৃতি এখানে দেওয়া যেতে পারে। প্রথমটি 'রামকৃষ্ণ কথামৃত' থেকেঃ '…আমার মত রূপ একজন আমার শরীরের ভিতরে প্রবেশ কল্লে। আর ষট্‌পদ্মের প্রত্যেক পদ্মের সঙ্গে রমণ করতে লাগল।…এই রূপে মূলাধার, সাধিষ্ঠান, অনাহত, বিশুদ্ধ, আজ্ঞাপদ্ম, সহস্রার সকল পদ্মগুলি ফুটে উঠল। আর নীচে-মুখ ছিল উর্ধ্ব-মুখ হলো, প্রত্যক্ষ দেখলাম' (৩য় ভাগ, পৃঃ ১৯৮)। দ্বিতীয়টি 'স্বামী-শিষ্য সংবাদ' থেকেঃ 'স্বামীজী আসনে বসিবার অল্পক্ষণ পরেই একেবারে স্থির শান্ত নিস্পন্দ হইয়া সুমেরুবৎ অচলভাবে অবস্থান করিতে লাগিলেন…প্রায় দেড় ঘণ্টা বাদে…শিব শিব বলিয়া ধ্যানোত্থিত হইলেন। (বলিলেন) …ধ্যান গভীর হইলে কত কি দেখতে পাওয়া যায়। বরানগরের মঠে ধ্যান করতে করতে একদিন ঈড়া পিঙ্গলা নাড়ী দেখতে পেয়েছিলুম' (বিবেকানন্দ রচনাবলী, নবম খণ্ড, পৃঃ ২৪২)। এই রকম কোন আসরে উপস্থিত থাকলে ভবদুলাল কি করত আমরা জানি না, তবে নাটকে ঈশান থামতে না থামতে সে সোৎসাহে বলতে শুরু করেছে, তারপর '…সেই যে লোকটা ভেজাল দিয়েছে সেই ভেজাল ক্রমাগতই ঠেলে উপরে উঠতে চাচ্ছে। উঠতে পারছে না, আর গুমরে গুমরে ফেঁপে উঠছে। আর কে যেন ফিস ফিস করে বলছে—'শেক দি বট্‌ল্, শেক দি বট্‌ল্'—সত্যি।'

সোমপ্রকাশ হঠাৎ একবার 'একদিকে হেরিডিটি আর একদিকে এনভাইরণমেণ্ট—এই দুয়ের প্রভাব' নিয়ে 'খুব বিজ্ঞের' মত স্বগতোক্তি করেছিল। 'শ্রুতি বা আপ্তবাক্যের আশ্রয়'টুকু নিয়ে সে নিশ্চিত ভেবেছিল 'ঐ সকল তত্ত্বের সহিত যথেষ্ট ঘনিষ্ঠতা স্থাপিত হইল' ('ভাষার অত্যাচার')। তারপর আশ্রমের 'নিরিবিলি' আলাপের আমন্ত্রণ গ্রহণ করবার বিপদটা কোথায় সেটা বোঝবার জন্য সে হার্বার্ট স্পেন্সারের ভারী একটা মতের উল্লেখ ক'রে ভবদুলালকে জিজ্ঞেস করল, 'আপনি হার্বার্ট স্পেন্সারকে জানেন তো?' সোমপ্রকাশের কাছে 'জানা'র অর্থই চিন্তাহীন-ভাবে 'মানা'। তার প্রশ্নের সুরেও সেটা ছিল। তাই ভবদুলাল বলল, শুধু হার্বার্ট বা স্পেন্সার কেন, 'হাঁচি টিকটিকি ভূত প্রেত'—সব কিছুই সে 'মানে'। এই প্রসঙ্গে একটা কৌতূহলোদ্দীপক তথ্য এখানে উল্লেখ করা যায়। স্পেন্সারের যে মন্তব্য সোমপ্রকাশ উল্লেখ করেছিল তা হল, '...বিপদ মারাত্মক হয় সেখানে, যেখানে তার অন্তর্গূঢ় ভাবটিকে তার বাইরের কোন অবান্তর রূপের দ্বারা আচ্ছন্ন করে রাখা হয়।' অন্যদিকে সুকুমারের 'হিজিবিজি খাতা'র এক পৃষ্ঠাতেও চোখে পড়ছে একটা অসম্পূর্ণ উদ্ধৃতি, 'Fundamental ideal obscured by false analogies'। এবং তার পরেই, সাধারণ ব্রাহ্মসমাজের ক্ষেত্রেও যে এটা সর্বতোভাবে প্রযোজ্য এই মর্মে, বন্ধনীর ভিতরে ছিল তাঁর নিজের মন্তব্য, 'This is true of practically all the various ideals of the S.B.S'।

তৃতীয় দৃশ্যে, শ্রীখণ্ডদেবের আশ্রমে সত্যবাহন-সমভিব্যাহারে ভবদুলাল এসে হাজির। আশ্রমে তখন 'সেমি সার্কল' হয়ে ছাত্ররা দাঁড়িয়ে। শ্রীখণ্ডদেব টেবিলের উপরে বড় বড় বই নিয়ে নাড়াচাড়া করছেন। ঘরের একপাশে অদ্ভুত যন্ত্র, অর্থহীন চার্ট। অর্থাৎ, সব মিলিয়ে একটা বিজ্ঞান-বিজ্ঞান গন্ধ।

সত্যবাহন ছাত্রদের একজনকে পাঠ্যসূচী জিজ্ঞেস করায় সে গড়গড়িয়ে বলতে থাকে, '...শব্দার্থ খণ্ডিকা, আয়স্কন্ধ পদ্ধতি, লোকাষ্ট প্রকরণ, সিম্নেকস কসমোপোডিয়া, পালস একস্ট্রাসাইক্লিক ইকুইলিব্রিয়াম অ্যাণ্ড দি নেগেটিভ জিরো—।' ১৯১৫ সালে পুনঃপ্রতিষ্ঠিত 'ব্রাহ্মবিদ্যালয়ে'র পাঠ্যসূচী বা ঐ জাতীয় কিছু এখানে সুকুমারের ভাবনায় আদৌ ছিল কিনা জানা নেই। তবে 'তত্ত্বকৌমুদী' (২রা সেপ্টেম্বর, ১৯১৫) থেকে আংশিক উদ্ধৃতি হয়ত অপ্রাসঙ্গিক হবে নাঃ সিনিয়র ক্লাসের পাঠ্য ছিলঃ (১) ঈশ, কেন, কঠ, প্রশ্ন, মুণ্ডক, মাণ্ডুক্য,, শ্বেতাশ্বতর, ঐতরীয়, তৈতরীয় উপনিষদ... (২) ভগবদ্গীতা (৩) New Testament (৪) Philosophy of Brahmoism (৫) Two Essays on General Philosophy and Ethics (৬) ব্রহ্ম জিজ্ঞাসা (৭) History of the Brahmo Samaj" ইত্যাদি। হেরম্বচন্দ্র মৈত্রের এক প্রশ্নের জবাবে সুকুমার একবার বলেছিলেন 'জীবনের আদর্শ' হল 'সিরিয়াস ইণ্টারেস্ট ইন লাইফ' ('পরিচয়ের কুড়ি বছর', হিরণকুমার সান্যাল)। সভাবত তাঁর মতন একজন সুস্থ জীবনবোধসম্পন্ন মানুষের কাছে 'ব্রহ্ম-বিদ্যালয়ে'র ঐ জীবন-বিমুখ পাঠ্যসূচী যদি কখনো কার্যত শ্রীখণ্ডদেব-দের আশ্রমের পাঠ্যসূচীর মতনই কৌতুকপ্রদ, উদ্ভট

মনে হয়ে থাকে তাহলে তাতে বিস্ময়ের কিছুই নেই।

লক্ষনীয়, 'সাম্যসিদ্ধান্ত সভা'র চাইতে যে বিশেষ কারণে শ্রীখণ্ড শ্রেষ্ঠত্ব ও অভ্রান্তির দাবিদার সেটা হল তাঁর 'বিজ্ঞান'-সম্মত সাধনপ্রণালী। 'আশ্রমে'র পাঠ্যসূচীতেও তার প্রকাশ ছিল। আমরা জানি এক সময় পাশ্চাত্য শিক্ষায় শিক্ষিত মানুষদের কাছে হিন্দুধর্মকে গ্রহণযোগ্য ক'রে তোলার জন্য শশধর তর্কচূড়ামণি প্রমুখ নব্যহিন্দু-আন্দোলনের নায়কেরা প্রায় প্রতি পদক্ষেপে, এমনকি 'টিকি-তত্ত্ব ও গঙ্গাজল-মাহাত্ম্যের সমর্থনেও' ( 'দৈবেন দেয়ম'—সুকুমার রায় ) টেনে এনেছিলেন বিজ্ঞানকে। দার্শনিক হার্বার্ট স্পেন্সার প্রসঙ্গে 'হাঁচি টিক-টিকি' 'মানা' নিয়ে ভবদুলালের ঘোষণায় এর প্রতি কটাক্ষ ছিল। এসব নিয়ে প্রচুর ঠাট্টা বিদ্রূপ আছে রবীন্দ্রনাথের বিভিন্ন প্রহসনে, কবিতায়। ১৯১০ সালে 'প্রবাসী' পত্রিকায় প্রভাত মুখোপাধ্যায়ের উপন্যাস 'নবীন সন্যাসী' ধারাবাহিক ভাবে প্রকাশিত হবার সময় পাঁচটি সংখ্যায় ছবি এঁকেছিলেন সুকুমার। সেখানেও ছিল এক 'Society for the Propagation of Electrical Hinduism'-এর কাহিনী। আতপ চালের দাম বেড়ে যাবার জন্য বাচস্পতি মশাইকে বাধ্য হয়ে সিদ্ধচাল ধরতে হ'তে পারে শুনে 'Society'-র কয়েকজন সভ্য 'সমস্বরে' ব'লে উঠেছিল, "সর্বনাশ! সর্বনাশ! তা করবেন না বাচস্পতি মহাশয়, আপনার শরীরের ইলেকট্রিসিটি কমে যাবে" ( প্রবাসী, কার্ত্তিক, ১৩১৭ )। যে ভঙ্গিতে শ্রীখণ্ড 'বিজ্ঞানসম্মত প্রণালী'র কথা বলেছেন তার ভিতরে সুকুমারের কথায় বলতে গেলে রয়েছে একটা 'চূড়ান্ত মীমাংসার ভড়ং' ( 'ভাষার অত্যাচার' )। 'ভাষার অত্যাচারে' সুকুমার লিখেছিলেন, 'এক একটা কথার ধুয়া আমাদের স্বাভাবিক চিন্তাশক্তিকে আড়ষ্ট করিয়া দেয়।" দৃষ্টান্ত স্বরূপ বলেছিলেন, লোকে "সনাতন ধর্মের নজীরকে অর্থাৎ ঐ 'সনাতন' শব্দটার নজিরকে এমন অকাট্যভাবে মনের সম্মুখে দাঁড় করায়, যেন ইহার উপর আর কথা বলা চলে না।" এখানেও তাই। 'প্রণালী' নয় 'বিজ্ঞান' শব্দটিকেই শ্রীখণ্ড 'অকাট্য' করে তুলতে চেয়েছে। যেমন করেছে 'হ য ব র ল'-র কাক্কেশ্বর কুচকুচে। তার বিজ্ঞাপনপত্রে 'সকল প্রকার গণনার কার্য বৈজ্ঞানিক প্রক্রিয়ায় সম্পন্ন' হবার দাবির কথা নিশ্চয় মনে পড়ে যাবে।

চতুর্থ দৃশ্যে, সত্যবাহন, ঈশান, সোমপ্রকাশ মিলে যখন শ্রীখণ্ডবাবুদের দলে ভবদুলালের ভিড়ে যাবার-কথা আলোচনা করছে সেই মুহূর্তে 'আশ্রমে' তুলকালাম বাধিয়ে, আসার আগে 'একটা ছেলের কান মলে' দিয়ে 'টুইঙ্কল্ টুইঙ্কলে'র সুরে ঈশানের এক গান গাইতে গাইতে স্বয়ং ভবদুলাল ফের হাজির। লক্ষণীয়, আগের তিনটি দৃশ্যেই ভবদুলালের ভূমিকা ছিল পরোক্ষ, শুধুই উন্মোচনের। জিজ্ঞাসু মানুষ হিসেবে সে ঢুকে পড়েছিল দুই বিবদমান দলের ভিতরে এবং নেহাৎই হাঁদা-গঙ্গারামের মতন একটি দুটি মন্তব্য বা প্রশ্ন ক'রে তাদের বড় বড় অন্তঃসারশূন্য ভাব, তত্ত্ব ও পণ্ডপাণ্ডিত্যকে অনায়াসেই চুপসে দিয়েছিল। কিন্তু চতুর্থ দৃশ্যে তার ভূমিকা, এক কথায় বলা যায়, বিধ্বংসী। এর আগে একটু আধটু করে আঁচ করা যাচ্ছিল বটে, কিন্তু এখানেই প্রথম তার 'madness'-এর ভিতরে সুস্পষ্ট 'method'-এর আভাস

পাওয়া গেল।

ভবদুলাল আশ্রমে এক দূরবীণ দেখে এসেছে, "তার এমন তেজ যে চাঁদের দিকে তাকালে চাঁদের গায়ে সব ফোস্কা ফোস্কা…পড়ে যায়।" সোমপ্রকাশের মতে, ওরা ভালোমানুষ পেয়ে সাপ বোঝাতে ব্যাং বুঝিয়েছে। এই 'ব্যাং'-এর সূত্র ধরে ভবদুলাল কাউকে 'কোলাব্যাং', কাউকে 'হাঁ-করা বোয়াল মাছ', কাউকে 'ডাবাহুঁকো' বলে চিহ্নিত করেছে ; সহ্য করতে না-পেরে সত্যবাহন বলে ওঠেঃ 'মশায় আপনি ওখানে ছিলেন—বেশ ছিলেন। আবার আমাদের হাড় জ্বালাতে এলেন কেন?' 'This is not altogether Fool, My lord'—কিং লিয়ার নাটকে 'Fool' সম্পর্কে কেণ্টের এই মন্তব্যই হয়ত সত্যবাহনের মনের কথা।

পরিস্থিতি এর পর আরো ঘোরালো হল যখন ভবদুলালের 'চলচিত্তচঞ্চরি'র পাণ্ডুলিপি চোখে পড়ল সবার। 'চলচিত্তচঞ্চরি'র আয়নায় যা ধরা পড়েছে সেটাই সত্যবাহন ও শ্রীখণ্ডদেব-দের আসল রূপ। নিজেদের অস্তিত্বকে এমন উদ্ভট ও অর্থহীন বলে স্বীকার করা তাদের পক্ষে অসম্ভব। তাই দুই প্রতিদ্বন্দ্বী শিবির সমান ভাবে ক্ষিপ্ত হয়ে আয়নাটাকেই ভেঙ্গে ফেলতে চায়। আগেই এর তেইশটা পাতা ছিঁড়ে দিয়েছিলেন শ্রীখণ্ডবাবু। এবার 'সাম্যসিদ্ধান্ত সভা'র সকলে ঝাঁপিয়ে পড়ে খাতার উপর। বাকী পাতাগুলোও গেল। তবে "খাতা ছিঁড়ে দিয়েছেন তো কী হয়েছে।" সে আবার লিখবে 'চলচিত্তচঞ্চরি'। সত্যবাহনদের 'সামঘণ্ট আর সিদ্ধান্ত-বিসূচিকা' তখন 'কোথায় লাগে' দেখা যাবে।

আমরা অবশ্য জানি, কোনদিনই শেষ অব্দি লেখা হবেনা 'চলচিত্তচঞ্চরি'। সর্বত্র ও সর্বসময়ে ছড়িয়ে থাকা সত্যবাহন আর শ্রীখণ্ডের দল বারবারই একে ছিঁড়ে টুকরো টুকরো করে দিতে চাইবে। তবুও অদম্য ভবদুলাল আবার সত্য উন্মোচন করবে। 'আবার' লিখবে। 'আবার'।

অপ্রকাশিত 'হিজিবিজি খাতা'র অংশবিশেষ ব্যবহারের সুযোগ দিয়েছেন শ্রীসত্যজিৎ রায়। তাঁর কাছে লেখক কৃতজ্ঞ।



# আমাদের মনডে ক্লাব

## প্রভাতচন্দ্র গঙ্গোপাধ্যায়

আজকাল যেমন কলিকাতার পল্লীতে পল্লীতে, এমনকি, কলিকাতার বাহিরে গ্রামাঞ্চলেও সাংস্কৃতিক প্রতিষ্ঠান গড়িয়া উঠিয়াছে, এই বিংশ শতকের প্রারম্ভে বঙ্গ সংস্কৃতির কেন্দ্রস্থল এই কলিকাতা নগরীতে তাহার তেমন রেওয়াজ ছিল না। ঊনবিংশ শতকের শেষভাগে রবীন্দ্রনাথকে কেন্দ্র করিয়া জোড়াসাঁকোর ঠাকুরবাড়িতে একটি এরূপ আসরের কথা শুনা যায়। সেখানে ফরাসী সাহিত্যে সুপণ্ডিত, রবীন্দ্রনাথের একান্ত অনুরাগী প্রিয়নাথ সেন, সাহিত্যিক অক্ষয় চৌধুরী, রসিকপ্রবর লোকেন্দ্রনাথ পালিত প্রভৃতির নিয়মিত বৈঠক বসিত। পরে বিংশ শতকের প্রারম্ভে সাহিত্য ও শিল্পসেবী মহলে ঘরোয়াভাবে কোনও এক সাহিত্য বন্ধুর ঘরে কিংবা কোনো এক সাময়িক পত্রিকার আফিসে কিংবা পর্যায়ক্রমে সদস্যবৃন্দের গৃহে বৈঠক বসাইয়া সাংস্কৃতিক অনুষ্ঠানাদি পরিচালনের রেওয়াজ ধীরে ধীরে দেখা দিতে আরম্ভ করে। এই শ্রেণীর বৈঠক 'মুনা' আফিসের বৈঠক 'মানসী'র বৈঠক, 'ভারতী'র বৈঠক, প্রভৃতির সম্পর্কে কিছু কিছু আলোচনা ইতিপূর্বে হইয়াছে, এবং সুসাহিত্যিক হেমেন্দ্রকুমার রায় এরূপ কতকগুলি বৈঠক ও গজেন্দ্রকুমার ঘোষের গৃহের বৈঠকের সম্পর্কে কিছু তথ্য পরিবেশন করিয়াছেন এবং 'আমি যাদের দেখেছি' গ্রন্থে এ সম্পর্কে বেশ হৃদয়গ্রাহী বিবরণ আছে। কিন্তু আমাদের কৈশোরকালে সুপ্রসিদ্ধ শিশুসাহিত্যিক সুকুমার রায়ের চেষ্টায় স্থাপিত 'ননসেন্স ক্লাব' ও 'মনডে ক্লাব' সম্পর্কে তেমন কোনও পরিচয় এ পর্যন্ত বাহির হয় নাই। অবশ্য শোনা কথার উপর নির্ভর করিয়া এসম্পর্কে অন্যত্র যে যৎকিঞ্চিৎ আলোচনা হইয়াছে তাহা ভুলে ভরা।

সুকুমারের পত্নী সুপ্রভা দেবীর মৃত্যু উপলক্ষে তাঁহার পরিচয় দিতে গিয়া জনৈক লেখক লিখিয়াছেন যে সুপ্রভা দেবী শ্রীগিরিজাশঙ্কর রায় প্রতিষ্ঠিত 'মনডে ক্লাবে'র উৎসাহী সদস্যা ছিলেন। বলা বাহুল্য সংবাদ দুইটিই ভুল। মনডে ক্লাবের প্রতিষ্ঠাতা গিরিজাবাবু নহেন, তিনি মাত্র কয়েক বৎসর উক্ত ক্লাবের সদস্য ছিলেন সত্য, কিন্তু ক্লাব সংগঠন ও স্থাপন করেন সুকুমার রায়। এই ক্লাবে কোনো নারী সদস্য কখনও ছিলেন না, সেজন্য সুপ্রভা দেবীও কোনও দিন সদস্যা হন নাই। এই মনডে ক্লাব প্রকৃতপক্ষে সুকুমার রায় কর্তৃক প্রতিষ্ঠিত ননসেন্স ক্লাবেরই বর্ধিত রূপ। রায় পরিবারের লোকজন ও পরিবারের নিকট আত্মীয়গণকে লইয়াই ঘরোয়াভাবে সুকুমার ননসেন্স ক্লাবের প্রতিষ্ঠা করেন এবং ইহার নিয়মিত বৈঠক বসিত সুকুমার রায়ের বাটি বাইশ নম্বর সুকিয়া ষ্ট্রিটে। নানারূপ আলোচনা সংগীতের আসর, ক্লাবের জন্য রচিত সুকুমার রায়ের ব্যঙ্গ নাটকের অভিনয়, হস্তলিখিত সচিত্র মাসিক পত্রিকা 'সাড়ে বত্রিশ ভাজা' প্রকাশ প্রভৃতি এই ক্লাবের কার্যপ্রণালীর অঙ্গীভূত ছিল।

### সদস্যদের অভিনয়

এই ক্লাবের সদস্যগণ যে অভিনয় করিতেন তাহা আত্মীয়স্বজনের সম্মুখে অভিনীত হইত। 'ঝালাপালা', 'অবাক জলপান', 'লক্ষ্মণের শক্তিশেল', 'চলচিত্ত চঞ্চরী', ও 'শ্রীশ্রীশব্দকল্পদ্রুম' অভিনয়ার্থে সুকুমার রচনা করেন। অধুনা সিগনেট প্রেস হইতে 'ঝালাপালা' নামে এই নাটকগুলি একত্রে গ্রথিত হইয়া লোকরঞ্জনে সমর্থ হইয়াছে। এগুলি ব্যতীত এই ক্লাবের সদস্য সুকুমারের পিতা উপেন্দ্রকিশোর রায় রচিত ও 'সখা ও সাথী' নামক পত্রিকায় প্রকাশিত 'কেনারাম ও বেচারাম' অভিনয় আরম্ভ করেন। সেই অভিনয় দর্শকদের খুব মনোরঞ্জক হওয়াতে সুকুমার ক্লাবের জন্য নূতন নাটক রচনায় উদ্বুদ্ধ হইয়া এগুলি রচনা করেন। লেখার পর অভিনয়ের পূর্বে ক্লাবের মাসিক পত্রিকা 'সাড়ে বত্রিশ ভাজা'য় এগুলি প্রকাশিত হয়। হস্তলিখিত এই পত্রিকাগুলি সুকুমারের সহধর্মিণী অতি যত্ন সহকারে রাখিয়াছিলেন বলিয়া এগুলি বিলুপ্ত হইতে পারে নাই। ওই পত্রিকা হইতে কপি করিয়া 'ঝালাপালা' বাহির করা সম্ভব হইয়াছে। 'সাড়ে বত্রিশ ভাজা'য় সুকুমারের লেখা ব্যতীত অন্য সভ্যদেরও লেখা প্রকাশিত হইত। তবে সেগুলি ছদ্মনামেই প্রকাশ লাভ করিত।

### উদ্ভট নাম দেন সুকুমার রায়

ক্লাবের প্রতিটি সদস্যেরই এক একটি উদ্ভট নাম ছিল এবং সেগুলির উদ্ভবকর্তা স্বয়ং সুকুমার রায়। উদাহরণ-স্বরূপ কয়েকটি নামের উল্লেখ করিতেছি যথা— 'মঙ্গলা মাসোরার গোচ্ছো' 'জাপানর্মা সাবানসোর' 'স্লাইফক্স মেটেহেন' 'মাখনলাল ভজুয়া' প্রভৃতি। অবশ্য এই সমস্ত নামকরণের পশ্চাতে সদস্যগণের জানিত এমন কারণ সব বর্তমান ছিল যে সকলেই নামগুলিকে খুব সুপ্রযুক্ত মনে করিতেন। সম্ভবত

পত্রিকার ফাইল সুকুমারের পুত্র বিখ্যাত চলচ্চিত্রশিল্পী সত্যজিৎ রায়ের নিকট এখনও সযত্নে রক্ষিত আছে।

## 'অনুপ্রাসের অনুক্রোণ'

সুকুমার 'শ্রীশ্রীবর্ণমালা তত্ত্ব' নামে অনুপ্রাসের খেলায় কবিতা রচনা আরম্ভ করিয়া শেষ অক্ষর পর্যন্ত এরূপ অনুপ্রাসের খেলা খেলিতে ইচ্ছা তাঁহার ছিল। তাঁহার পূর্বে গদ্যে কেহ কেহ এরূপ রচনার প্রয়াস পাইয়াছেন এবং অধ্যাপক ললিতমোহন বন্দ্যোপাধ্যায় এরূপ গদ্য রচনার জন্য যথেষ্ট প্রশংসিত হইয়াছেন, কিন্তু সুকুমারের এই পদ্যে অনুপ্রাসের ছটা সম্পূর্ণ হইলে যে কি অনবদ্য রচনা হইত তাহার সামান্য পরিচয়ের জন্য চ বর্গ পর্যন্ত তিনি যতটুকু পদ সমাপ্ত করিতে পারিয়াছিলেন, তাহার মধ্য হইতে কিছু ছিছু তুলিয়া দিতেছি। যেমন 'ঙ' বর্গ লইয়া রচনা অত্যন্ত কঠিন। সুকুমার লিখিয়াছেন—

বিকল অঙ্গ, ভগ্ন জঙ্ঘ, এ কোন
পঙ্গু মুনি ?
কেন ভাঙা ঠ্যাঙে ডাঙায় নামিল
বাঙলা মুলুকে শনি ?
রাঙা আঁখি জ্বলে, চাঙা হয়ে বলে,
ডিঙাব সাগর গিরি,
কেন ঢঙ ধরি, ব্যাঙাচির মতো
ল্যাঙুল জুড়িয়া ফিরি।

আর একটি সম্পূর্ণ অংশ 'ক' বর্গ হইতে তুলিয়া দিলে পরে এই রচনাটি কত অনবদ্য ও কত উচ্চ শ্রেণীর হইয়াছিল, ভাষার উপর সুকুমারের কিরূপ দখল ছিল, সে সম্বন্ধে কিছুটা আলোকপাত হইবে—

আয় নেমে আয় কণ্ঠ বর্ণে
কাকুতি করিছে সবে,
আয় নেমে আয় কর্কশ ডাকে
প্রভাত কাকের রবে।
নমো নমো নমো সৃষ্টি প্রথম
কারণ জলধি জলে
স্তব্ধ তিমিরে প্রথম কাকলি
প্রথম কৌতুহলে,
আদিম তামসে প্রথম বর্ণ
কনক কিরণমালা,

প্রথম ক্ষুধিত বিশ্বজঠরে
প্রথম প্রশ্ন জ্বালা।
কহে কই কেনো, কোথায় কবে গো
কেন বা কাহারে ডাকি?
কহে কহ কহ কেন অহরহ
কালের কবলে থাকি?
কহে কানে কানে করুণ কুজনে
কল কল কত ভাসে,
কহে কোলাহলে, কলহ-কুহরে
কাষ্ঠ কঠোর হাসে।
কহে কটমট কথা কাটা কাটা
কে ও কেটা কহ কারে?
কাহার কদর কোকিল কণ্ঠে
কুন্দ কুসুম হারে?
কবি কল্পনে কল্পকলায়,
কাহারে কচ্ছি সেবা?
কুবের কেতনে, কুঞ্জ কাননে
কাঙাল কুটিরে কেবা?
কায়দা কানুনে কর্মে কারণে
কীর্তি কলাপ মূলে,
কেতাবে, কোরানে, কাগজে কলমে
কাঁদাবে কেরাণী কুলে?
কথা কাঁড়ি কাঁড়ি কত কানাকড়ি,
কাজে কচু কাঁচকলা
কভু কাছা কোছা কোর্তা কলার
কভু কৌপীন ঝোলা।
কুটিলে কৃপণে, কুৎসা কথনে,
কুলীন কন্যাদায়ে
কর্মক্লান্ত কালিমাক্লান্ত ক্লিষ্টকাতর কায়ে
কলে কৌশলে কপাট কোঁদলে
কঠিনে কোমলে মিঠে
কেন্দ্র কুৎসিত, কুষ্ঠ কলুষ
কিলবিল কৃমি কীটে।
'ক' এর কাঁদনে কাংসক্বণনে
বস্তু চেতন জাগে,

অকাল ক্ষুধিত খাই খাই রবে
বিশ্বে তরাস লাগে।
আকাশ অবধি ঠেলিয়া জলধি
খেয়াল জেনেছে খ্যাপা।
কারে খেতে চায়, খুঁজে নাহি পায়,
দেখ কি বিষম হ্যাঁপা,
( খালি ) কর্তালে কভু কীর্তন খোলে ?
খোলে দেও চাঁটি পেটা।
নামাও আসরে ক-এর দোসরে
সেঁদালো সেঁদালো সেটা।

ইহার পর খ বর্গের আরম্ভ। এক বর্ণ হইতে পর বর্ণে গমন ও কেমন সুকৌশলে নিপুণভাবে গ্রন্থনে সুকুমার সফল হইয়াছিলেন, তাহা ভাবিতে আশ্চর্য লাগে। এই কঠিন কার্য যেটুকু তিনি শেষ করিতে পারিয়াছেন তাহা হইল স্বরবর্ণের অ হইতে আরম্ভ করিয়া ব্যঞ্জন বর্ণের 'চ' পর্যন্ত স্বরবর্ণ শেষ করিয়া ব্যঞ্জন বর্ণের আরম্ভ এই প্রকার করিয়াছিলেন—

শাস্ত্র বিধান কর প্রণিধান,
ওরে উদাসীন অন্ধ,
ব্যঞ্জন স্বরে যেন হরি হরে
কোথাও রবে না দ্বন্দ্ব।
মরমে মরমে সরমপরশে
বাতাস লাগিল হাড়ে,
ভাষার প্রবাহে পুলক কম্পে
জড়ের জড়তা ছাড়ে।
( তবে ) আয় নেমে আয়, জড়ের সভায়
জীবনমরণ দোলে
আর নেমে আয় ধরণী ধূলায়
কীর্তন কলরোলে।

ইহার পর কণ্ঠ্য বর্ণের আরম্ভ। তাহা পূর্বেই উদ্ধৃত করিয়াছি। কত কঠিন এই কাজ, কাজে কাজেই অতি ধীরে ধীরে রচনা অগ্রসর হইতেছিল। যতটুকু রচিত হইত তাহা আমাদের আসরে শুনাইতেন। আমরা নির্বাক বিস্ময়ে সুকুমারের ভাষা ও ছন্দের উপর দখল উপভোগ করিতাম। রচনা 'চ' অবধি অগ্রসর হওয়ার পর নানা কাজের চাপে উহা বন্ধ থাকে। সুবিধামত সময়ে উহাকে সম্পূর্ণ করিবার তাঁহার ইচ্ছা সফল হয় নাই। অর্ধ সমাপ্ত এই রচনা তাঁহার আশ্চর্য ক্ষমতার নিদর্শন হইয়া আছে। আর একটি কীর্তির সূচনা এই ননসেন্স্ ক্যাবেই ঘটে। বিলাতী 'ননসেন্স

রাইম'-এর অনুসরণে কবিতা রচনা আরম্ভও এই 'সাড়ে বত্রিশ ভাজায়'। সেগুলি ও আরও কতকগুলি সন্দেশের জন্য লিখিত কবিতা সংযোজিত করিয়াও তাহা চিত্রিত করিয়া সুকুমারের অনবদ্য রচনা 'আবোল তাবোল' পরে পুস্তকাকারে প্রকাশিত হইয়াছে।

## পোর্ট আর্থার ডিনার

এই ক্লাবের আর একটি স্মরণীয় ঘটনা হইল, জাপান কর্তৃক পোর্ট আর্থার জয়ের পর শক্তিধর পাশ্চাত্য রাষ্ট্র রাশিয়ার প্রাচ্যের এক ক্ষুদ্র জাতি জাপানের নিকট এরূপ পরাজয় এশিয়া নবজাগরণের দ্যোতক জ্ঞানে ক্লাবের সদস্যবর্গ উৎসাহের সঙ্গে সুরেন্দ্রনাথ ব্যানার্জী স্ট্রীটের সমবায় বিল্ডিংয়ে তৎকালস্থিত ইম্পিরিয়াল হোটেলে পোর্ট আর্থার ডিনার দ্বারা উৎসব সম্পাদন। ক্লাবের সদস্যগণ অধিবেশন আরম্ভ হইবার পূর্বে সমবেত কণ্ঠে রবীন্দ্রনাথের 'আমরা লক্ষ্মীছাড়ার দল, ভবে পদ্মপত্রের জল, সদা কর্চ্ছি টলমল' গানটি গাহিতেন। এইটিকে তাঁহারা ক্লাবের প্রতীকী সংগীত হিসাবে গ্রহণ করিয়াছিলেন। সদস্যগণ পরম উৎসাহে ক্লাবের অধিবেশনে যোগ দিতেন এবং উহার মাধ্যমেই তাঁহাদের মনে সাহিত্য রসের স্ফুরণ ঘটে। কয়েক বৎসর চলার পর কয়েকজন সদস্য কার্যব্যপদেশে কলিকাতা ত্যাগ করিলে, এবং কতিপয় সদস্যের অকাল মৃত্যু ঘটিলে বাহিরে বন্ধুমহল হইতে সদস্য সংগ্রহের তাগিদ অনুভূত হয় এবং সেজন্য ক্লাবের কাঠামোও কিঞ্চিৎ পরিবর্তন করিয়া ননসেন্স ক্লাব 'মনডে ক্লাব'-এ রূপান্তরিত হয়। সদস্যবৃদ্ধির সঙ্গে সঙ্গে পুরাতন সদস্যগণ অনুভব করিলেন যে ক্লাবের অধিবেশন কেবলমাত্র সুকুমার রায়ের গৃহে হইলে তাঁহার উপর অত্যাচার করা হয়, কেননা, ক্লাবের একটি চলতি আচার প্রায় নিয়মে পর্যবসিত হইয়াছিল যে, অধিবেশনের হয় পূর্বে, না হয় পরে সদস্যগণকে ভুরিভোজনে আপ্যায়িত করা। সেজন্য স্থির হয় পর্যায়ক্রমে সদস্যদের বাড়িতে অধিবেশন বসিবে, কবে কাহার বাড়িতে অধিবেশন বসিবে তাহা সুকুমার ঠিক করিয়া পত্র মারফৎ সদস্যগণকে জানাইবেন। যাঁহার গৃহে অধিবেশন হইবে তিনি সদস্যগণ ব্যতীত নিজের ব্যক্তিগত অভিরুচি অনুসারে বাহির হইতে সুধীজনকে আমন্ত্রিত করিতে পারিবেন।

## সদস্যদের তালিকা

পরিবর্ধিত এই ক্লাবের প্রাথমিক সদস্য ছিলেন সুকুমার রায়, তাঁহার দুই ভ্রাতা সুবিনয় ও সুবিমল, আমি (প্রভাতচন্দ্র গাঙ্গুলী), অমলচন্দ্র হোম, হিতেন্দ্রনাথ বসু, ডাক্তার দ্বিজেন্দ্রনাথ মৈত্র, শিশিরকুমার দত্ত, কালিদাস নাগ, প্রশান্ত চন্দ্র মহলানবীশ, হিরণকুমার সান্যাল, শ্রীশচন্দ্র সেন, সতীশচন্দ্র চট্টোপাধ্যায়, সুনীতিকুমার চট্টোপাধ্যায়, অজিতকুমার চক্রবর্তী, অতুলপ্রসাদ সেন, গিরিজাশংকর রায়চৌধুরী, ধীরেন্দ্রচন্দ্র গুপ্ত ও জীবনময় রায়। কালিদাস নাগের আহ্বানে, তাঁহার মাতুলের আলয় আলিপুরে জুলজিক্যাল সোসাইটির অন্তর্ভুক্ত গৃহের প্রাঙ্গণে ওই গৃহে অধিবেশনের

পূর্বে একটি আলোকচিত্র গৃহীত হয়। ক্লাবের সদস্যগণের একত্রে গৃহীত সেইটি একমাত্র আলোকচিত্র। অতুলপ্রসাদ সেন লক্ষ্ণৌতে প্রত্যাবর্তন করিলে ও গিরিজাশঙ্কর আসা বন্ধ করিলে কিরণশঙ্কর রায়, কুমুদশঙ্কর রায়, চারুচন্দ্র বন্দ্যোপাধ্যায় ও সত্যেন্দ্রনাথ দত্ত সদস্যরূপে ক্লাবে মনোনীত হইয়া যোগদান করেন। তখন কিরণশঙ্কর রাজনীতি ক্ষেত্রে অবতীর্ণ হন নাই; প্রেসিডেন্সী কলেজে ইতিহাসের অধ্যাপক ছিলেন। এরূপ গুণীজন সমাবেশে আলোচনা সে অত্যন্ত উচ্চদরের ও খুব হৃদয়গ্রাহী হইত তাহাতে সন্দেহ নাই। তবে মধ্যে মধ্যে এত পাণ্ডিত্যপূর্ণ আলোচনাও হইত, যাহার মর্ম সকলের বোধগম্য হইত না। আমার এরূপ একটি ঘটনা বেশ মনে আছে। তখন ব্রজেন্দ্রনাথ শীলের দ্বারা অনুপ্রাণিত হইয়া প্রশান্তচন্দ্র মহলানবীশ সবেমাত্র সংখ্যাতত্ত্বের আলোচনা আরম্ভ করিয়াছেন। উহার রস আমাদের ন্যায় অভাজনের কাছে পরিবেশনের মহৎ উদ্দেশ্যে প্রশান্তচন্দ্র আমার গৃহেরই এক অধিবেশনে 'ইফ প দেন কিউ' নামে একটি প্রবন্ধ পাঠ করেন। প্রবন্ধে নাকি সংখ্যাতত্ত্বের ভিত্তি লইয়া আলোচনা ছিল। সম্ভবত তাহা গভীর অনুশীলনের ফল, কিন্তু আমরা অনেকেই তাহার বিন্দুবিসর্গও বুঝিতে পারিনি। অতুলবাবুর গৃহের অধিবেশনে অতুলবাবুর রচিত গান সুকণ্ঠে এবং তাহার অতিথি সুবিখ্যাত কবি হরীন্দ্র চট্টোপাধ্যায়ের কণ্ঠে গীত হইয়া আমাদের আনন্দ বর্ধন করিত। হরীন তখন খুবই অল্পবয়সী। তখন সবেমাত্র সংগীতচর্চা ও কবিতা রচনা শুরু করিয়াছেন। তবে সেই সময়েই তাঁহার সংগীত প্রতিভা যে উচ্চাঙ্গের তাহার পরিচয় পাইয়া আমরা মুগ্ধ হইয়াছিলাম। আমার গৃহে অতিথিরূপে শরৎচন্দ্র চট্টোপাধ্যায়, কাজী নজরুল ইসলাম ও অন্ধ গায়ক কৃষ্ণচন্দ্র দে ভিন্ন বৈঠকে উপস্থিত থাকিয়া, শরৎবাবু আলোচনায় যোগ দিয়া এবং নজরুল ও কৃষ্ণচন্দ্র সঙ্গীত পরিবেশন করিয়া সদস্যদের আনন্দবর্ধন করিয়াছিলেন। বৈঠকের সম্পাদকরূপে শিশিরকুমার দত্ত নির্বাচিত হইয়া অধিকারী নাম গ্রহণ করিলেও সুকুমার কবে কাহার গৃহে অধিবেশন হইবে স্থির করিয়া সদস্যগণকে আমন্ত্রণলিপি প্রেরণ করিতেন। তাঁহার প্রতিটি আমন্ত্রণ লিপি স্বকীয় বৈশিষ্ট্যে ভাস্বর ছিল।

## বিচিত্র আমন্ত্রণলিপি

এই বিচিত্র আমন্ত্রণলিপিগুলি যেমন রসপূর্ণ তেমনই অভিনব। আমার সংগ্রহে এখনও যে দুই চারিটি লিপি আছে তাহা হইতে সুকুমারের রস সৃষ্টি করিবার অপূর্ব ক্ষমতার এক নূতন পরিচয় লাভ করা যাইবে—যেমন সাহিত্যালোচনায় তেমনই ভোজনে সদস্যগণের সমান উৎসাহ ছিল। সুকুমার তাঁহার এক আমন্ত্রণলিপিতে তাই রহস্য করিয়া লিখিয়াছিলেন ঃ

কেউ বলেছে খাবো খাবো
কেউ বলেছে খাই,
সবাই মিলে গোল তুলেছে
আমি তো আর নাই।

চুটকু বলে রইনু চুপে
কমাস ধরে কাহিল রূপে
জংলি বলে রামছাগলের
মাংস খেতে চাই।
যত বলি সবুর কর,
কেউ শোনে না কালা।
জীবন বলে কোমর বেঁধে
কোথায় লুচির থালা।
খোদন বলে রেগে মেগে
ভীষণ রোষে বিষম লেগে
বিষ্যুৎবারে গড়পারেতে
হাজির যেন পাই।

একবার সম্পাদক শিশিরকুমার কার্যোপলক্ষে পাটনা গিয়াছিলেন, অমনি নিমন্ত্রণ-পত্রে বাহির হইল, 'হায়! হায়, সম্পাদক হারাইয়া গিয়াছেন, নতুবা তহবিল তছরূপ করিয়া পলাতক হইয়াছেন। সদস্যগণ গড়পারে হাজির হইয়া কিংকর্তব্য যেন নির্ধারণ করেন।' সেই সময়ে শিশিরবাবু গ্রেসাম ইন্সুরেন্সে কোম্পানীর বাঙলা বিহারের সংগঠক ছিলেন। তাঁহাকে উপলক্ষ্য করিয়া পত্রটির এককোণে লেখা হইল **'Insure with Gresham at once.'**

আর একটি পত্র ছিল—

'একদা নিশীথে সম্পাদক গোবেচারা
পোঁটলাপুঁটলী বাঁধি হইলেন দেশছাড়া।
অনাহারী সম্পাদকী হাড় ভাঙা খাটুনী সে
জানে তাহা ভুক্তভোগী
অপর বুঝিবে কি সে?
ক্লাবের সকল সভ্যে বেশ দিয়া ফাঁকি
বেচারা ভাবিল মনে—
বিদেশে লুকাইয়া থাকি।
এদিকেতে ক্রমে ক্রমে মাস সব হয় শেষ
নোটিশ দিলাম কত সম্পাদক নিরুদ্দেশ।
সভ্যগণ দলে দলে রুষিয়া কহিল তবে
জ্যান্ত হোক, মৃত হোক ব্যাটারে ধরিতে হবে।
একদা কেমনে জানি সম্পাদক মহাশয়।
পড়িলেন ধরা—আহা দুরদৃষ্ট অতিশয়।
তারপরে কি ঘটিল, কি করিল সম্পাদক
সে সকলের বিকিরণে নাহি কোনো আবশ্যক।

মোটকথা হতভাগ্য সম্পাদক অবশেষে।
বসিলেন আপনার প্রাচীন গদিতে এসে।'

এই কবিতাটি কিঞ্চিৎ পরিবর্তিত আকারে সিগনেট প্রেস হইতে প্রকাশিত 'বর্ণমালা তত্ত্বে' প্রকাশিত হইয়াছে। কবি সত্যেন্দ্রনাথও ক্লাবের ভোজনবিলাসের কথা স্মরণ করিয়া একটি অনবদ্য কবিতা রচনা করিয়াছিলেন। শুনিয়াছি তাঁহার তিরোভাবের পর প্রকাশিত একটি কবিতাপুস্তকে সেটি প্রকাশিত হইয়াছে, যেমন তাঁহার সাঁতার ক্লাবের বর্ণনা 'জলক্লাবের জলসায়' কবিতাটি পরে 'বিদায় বেলার গান' পুস্তকে সন্নিবেশিত হইয়াছে। কবিতাটি সবটা আমার স্মরণে নাই, তবে এই লাইন কটি মনে আছে—

'আমাদের মণ্ডে সম্মেলন,
হায়রে আমাদের মণ্ডা সম্মেলন।
চারুবাবুর দধি,—কারু ঘোলের নদী
জংলি ভায়ার সরবতে মন মাতাল
অদ্যাবধি ইত্যাদি।'

চারুবাবু জাফরান ও অন্যান্য কতিপয় মসলা সহযোগে হরিদ্রাবর্ণের একপ্রকার দধি করিতেন, এইটি তাঁহার খাদ্য-তালিকার বৈশিষ্ট্য ছিল। সুনীতিবাবুর নানা প্রকার ঘোলের সরবতে সকলের মন পরিতৃপ্ত হইত। আমার বাড়ির বিশেষত্ব ছিল নানা প্রকার সরবৎ ও পেস্তা বাদাম প্রভৃতির সহযোগে চিড়া ভাজা ও নানাপ্রকারের পিঠাগুলি। অধিবেশনের জন্য বাড়ির মেয়েরা অতি পরিশ্রমের সহিত এসব খাদ্য প্রস্তুত করিতেন। সুকুমারগৃহিণী নানাপ্রকার রন্ধনে অতিশয় নিপুণা ছিলেন এবং নানাপ্রকার খাদ্য প্রস্তুত করিয়া সম্মানিত অতিথিদের আপ্যায়ন করিতেন। প্রত্যেকেই বাড়িতে কিছু না কিছু বৈশিষ্ট্যপূর্ণ খাদ্যতালিকা সভ্যবর্গের রসনা তৃপ্তি করিত। ভোজন বিলাস এত বাড়িয়া যায় যে প্রশান্তচন্দ্র মহলানবিশ প্রস্তাব করেন যে অধিবেশনে ভোজন বিস্তার রহিত করা হউক। কিন্তু সদস্যগণ তাহা সমর্থন করেন না, কেননা তাঁহাদের প্রতি এই সম্মেলন যেমন সাহিত্য, সংগীত, তবলা অনুশীলনের জন্য, তেমনই রসনা দপ্তর ইহার অবিচ্ছেদ্য অংশ। ইহা একাধারে Literary and Gastronomical Club ছিল। কোনও কোনও সদস্য বাহির হইতেও নানা সুখাদ্য বিশেষত মিষ্টান্ন আনিয়া পরিবেশন করিতেন। সুকুমারের আমন্ত্রণলিপি যে কেবল কবিতাতেই রচিত হইত তাহা নহে. কবিতাহীন ব্যাঙ্গচিত্রেও এরূপ লিপি প্রেরিত হইত। আমার বাড়ীর অধিবেশনের একটি ব্যঙ্গচিত্র এই সঙ্গে প্রদান করিলাম।

ছবিতে খাবার প্লেট হস্তে ও পাশে বাঁয়া তবলা যে লোকটির ছবি তাহার সহিত ক্লাবের অধিকারী শিশিরকুমার দত্তের আকৃতিগত মিল খুব বেশি।

গত ২৩-শে আষাঢ়ের সাময়িকীতে 'মনডে ক্লাব' নামক সভার যে বিশেষ দুইটি দিক কৌতুকরস ও ভোজনরস সম্পর্কে কিছু পরিচয় দিবার প্রয়াস পাইয়াছি, তাহা হইতে এই সভার সাহিত্য, সমাজতত্ত্ব প্রভৃতি বিষয়ের কোন আলোচনা না থাকাতে

উহা ক্লাবটির পূর্ণাঙ্গ পরিচয় হয় না। যে ক্লাবে সুকুমার রায়, অজিত কুমার চক্রবর্তী, গিরিজাশঙ্কর রায়চৌধুরী, অতুলপ্রসাদ সেন, কিরণশঙ্কর রায়, সুনীতিকুমার চট্টোপাধ্যায়, নির্মলকুমার সিদ্ধান্ত, চারুচন্দ্র বন্দ্যোপাধ্যায়, সত্যেন্দ্রনাথ দত্ত, কালিদাস নাগ, সুরেন্দ্রনাথ মৈত্র প্রভৃতি বিদগ্ধজন সদস্য ছিলেন সেই সভা কেবলমাত্র লঘু আনন্দ পরিবেশন করিয়া ক্ষান্ত থাকিবেন, চিন্তার খোরাক ও রসবোধ বৃদ্ধির অয়োজন করিবেন না, ইহা সম্ভবপর নয়। সভায় কত উচ্চশ্রেণীর আলোচনা চলিত, তাহার কিছু পরিচয় ক্লাবের প্রথম ও দ্বিতীয় বার্ষিক মুদ্রিত বিবরণী হইতে সেজন্য দেওয়া প্রয়োজনবোধে তাহা করিতেছি। আমার নিকট মুদ্রিত বিবরণ ছিল না, অন্যতম সদস্য ডাঃ দ্বিজেন্দ্রনাথ মৈত্রের পুত্র শ্রীমান সত্যেন্দ্রনাথ আমার লেখাটি পাঠ করিয়া প্রথম দুই বৎসরের বার্ষিক বিবরণী ক্লাবের প্রাথমিক সদস্যগণের আলোকচিত্র ও কয়েকটি আমন্ত্রণলিপি প্রেরণ করাতে তাহার সাহায্যে ক্লাবে কত গুরুত্বপূর্ণ বিচিত্র বিষয়ে আলোচনা চলিত তাহার ও অন্যান্য বিষয় সম্পর্কে কিছু আলোকপাত সম্ভব হইল।

আমাদের ক্লাবের প্রথম বার্ষিক বিবরণী ( আগস্ট, ১৯১৫—জুলাই ১৯১৬ )-র মধ্যে 'আলোচিত বিষয়াদি' শীর্ষক অংশে নামের আদিবর্ণ অনুক্রমে সে তালিকা সন্নিবেশিত আছে, তাহা হইতে বাছিয়া কয়েকটি বিষয়ের উল্লেখ করিলে উহার বৈচিত্র্য ও গুরুত্ব উপলব্ধির সহায়ক হইবে। প্রথমেই অজিতকুমার চক্রবর্তী যে সমস্ত বিষয় প্রবন্ধাদি পাঠ করেন, তাহার তালিকা আছে। তিনি ১৯১৫ সালের ৬ই সেপ্টেম্বর হুইটম্যান ও রবীন্দ্রনাথ বিষয়ে তুলনামূলক এক মনোজ্ঞ আলোচনা উত্থাপন করেন ও তাহা পরবর্তী অধিবেশনে সমাপ্ত হয়। ওই বৎসর অজিতবাবু শেলী সম্পর্কে তিনটি প্রবন্ধ পাঠ ও রবীন্দ্রনাথের রাজা নাটকের উপর একটি আলোচনা উত্থাপন করেন। ওই বৎসর অতুলপ্রসাদ সেন নির্বাচিত কয়েকটি কবিতা পাঠ ও ব্যাখ্যা করেন। অমলচন্দ্র হোম অস্কার ওয়াইল্ড সম্পর্কে একটি প্রবন্ধ পাঠ করেন। কালিদাস নাগ বৈজ্ঞানিক ও সাহিত্যিক ইতিহাস, কালিদাসের রঘুর দিগ্বিজয়ে ভূগোল ও মেঘদূতে ভূগোল সম্বন্ধে প্রবন্ধ পাঠ করেন। গিরিজাশঙ্কর রায়চৌধুরী রামমোহন রায় অ্যাজ এ জুরিষ্ট, রামমোহন রায় অন রেভিনিউ অ্যাণ্ড জুডিসিয়্যাস সিষ্টেম, রামমোহনের সময়কার বাংলা দেশ, রামমোহন তান্ত্রিক ছিলেন কিনা, ক্রিমিন্যাল লজ অফ মনু, নীট্‌সে ও রবীন্দ্রনাথের জীবনদেবতা সম্পর্কে প্রবন্ধ পাঠ করেন। সতীশচন্দ্র চট্টোপাধ্যায় দুর্ভিক্ষ প্রসঙ্গ লইয়া একটি অধিবেশনে আলোচনা উত্থাপন করেন। সুকুমার রায় কেবল রসরচনা পরিবেশনে ক্ষান্ত থাকেন নাই। তিনি যে শিল্পকলা ও সৌন্দর্যতত্ত্বের একজন দিশারী তাহার পরিচয়স্বরূপ ওই বৎসর ক্লাবে দুইটি মনোজ্ঞ আলোচনা উত্থাপন করেন, যথা—এসথেটিক সুপারস্টিশন্‌স ফাংশন্স অব আর্ট। সুনীতিকুমার চট্টোপাধ্যায় ফাইললজি অ্যাজ এ সায়ান্স ও বর্ণমালা সম্পর্কে তাঁহার বক্তব্য পেশ করেন ও জার্মানি প্রত্যাগত দার্শনিক প্রবর ডক্টর শ্রীশচন্দ্র সেন একদিন নীট্‌সের দর্শন ও অপর দুদিন অয়কেনের দর্শন সম্পর্কে হৃদয়গ্রাহী সরল আলোচনা

করিয়া সকলকে তৃপ্ত করেন। এই তালিকা হইতে স্পষ্ট প্রতীয়মান হইবে কত বিচিত্র বিষয়ে, কিরূপ গুরু বিষয়ে আলোচনা ততৎ বিষয়ে অভিজ্ঞ ব্যক্তিগণ পরিবেশন করাতে সদস্যবর্গের জ্ঞানের পরিধি বিস্তারে ক্লাব কত সহায়ক হইয়াছিল।

সাহিত্য, দর্শন, ইতিহাস, সৌন্দর্যতত্ত্ব, ভাষাতত্ত্ব প্রভৃতি কত বিচিত্র বিষয় আলোচনা হইত। ইহা ব্যতীত রিপোর্টে আছে যে ওই বৎসর পনেরোবার সাধারণ জল্পনা ও গবেষণা, পূর্বানুবৃত্তি ও উপস্থিত প্রসঙ্গাদির আলোচনা, পাঁচবার সংগীতের আসর ও একবার উদ্যানযাত্রা ( আলিপুর চিড়িয়াখানায় ) হয়। এই উদ্যান-যাত্রায় সদস্যগণের যে গ্রুপফোটো তোলা হয়, তাহা এই সঙ্গে মুদ্রিত হইল। দ্বিতীয় বর্ষে আলোচিত বিষয়াদি হইতে জানা যায় যে, অজিতকুমার চক্রবর্তী শিল্প ও সাহিত্য, এ, ই-র কবিতা, ভাবী সাহিত্য সম্পর্কে জল্পনা কল্পনা, অতুলপ্রসাদ সেন চেষ্টারটনের ওয়ারশিপ অফ দি ওয়েলদি অমলচন্দ্র হোম কিপ্লিং-এর ব্যারাক রুম ব্যালাড, স্টোরি অফ প্রাণভক্ত ও বিদেশে বাঙালী জামোর, কালিদাস নাগ উড়িষ্যার প্রাচীন শিল্প, গিরিজাশংকর রায়চৌধুরী বিবেকানন্দ ও তৎকালীন বঙ্গসমাজ, মহর্ষি দেবেন্দ্রনাথ ও সাহিত্যে রূপক, দ্বিজেন্দ্রনাথ মৈত্র মোপাঁসার 'এ নাইট ইন স্প্রিন্‌গ', নির্মলকুমার সিদ্ধান্ত তুর্গেনিভের নভেল, প্রভাতচন্দ্র গঙ্গোপাধ্যায় 'দি মার্চেণ্ট অ্যাড ভেনচারাস', প্রশান্তচন্দ্র মহালনবীশ 'ইফ পি দেন কিউ', শ্রীশচন্দ্র সেন 'নিওন্যাচারালিজম' এবং 'থটস অ্যান্ড এক্সপিরিয়েন্স' সুকুমার রায় স্বরচিত টাটকা নূতন সন্দেশ ও চলচিত্তচঞ্চরী পাঠ, 'ক্রিটিসিজম—ট্রু অ্যাণ্ড ফলস' ও রাস্কিনের 'মডার্ণ পেণ্টার্স', ও সুনীতিকুমার চট্টোপাধ্যায়, 'ইতিহাসের ধারা' সম্পর্কে প্রবন্ধ পাঠ করিলে, তাহার উপর আলোচনা হয়। ইহা ব্যতীত নরবার জল্পনা কল্পনা, দুইবার সংগীতাদি, একবার ৪/৭/১৭ তারিখে রবীন্দ্র সংবর্ধনা ও ২৫/২/১৭ তারিখে অতুলপ্রসাদ সেনের লক্ষ্ণৌ শহরে প্রত্যাগমন উপলক্ষে বিদায় সংবর্ধনা ও একবার বরাহনগর ও একবার কোলাঘাটে উদ্যানযাত্রা হয়। কোলাঘাটে যাত্রা খুবই আনন্দ-প্রদ হইয়াছিল। ভোরবেলা স্টীমারে করিয়া কলিকাতা হইতে কোলাঘাট অভিমুখে যাত্রা, সারাদিন স্টীমারে আনন্দ উৎসব, আলোচনা, সংগীত ও ভুরিভোজনের পর অপরাহ্নে কোলাঘাটে অবতরণান্তে ডাকবাংলোতে পূর্ণিমা নিশিযাপনের এক সুন্দর অভিজ্ঞতা সদস্যগণের মনে বহুদিন পর্যন্ত জাগরূক ছিল। সে এক অবিস্মরণীয় উপলব্ধি যাহা বর্ণনা করার সাধ্য আমার নাই। জীবনে আমি বহু ক্লাবের সংস্পর্শে আসিয়াছি, এমন কি রবীন্দ্রনাথ প্রতিষ্ঠিত ও পরিচালিত 'বিচিত্রা'-র সদস্য হইবার সৌভাগ্য আমার হইয়াছিল, কিন্তু বলিতে দ্বিধা নাই যে মনডে ক্লাবের ন্যায় এত বিচিত্র এবং এত রসে ভরপুর কোনও ক্ল্যাব আমি আর দ্বিতীয় দেখি নাই, অবশ্য রবীন্দ্রনাথ যে সভার প্রাণ, সেই বিচিত্রায় পরিবেশিত রবীন্দ্রসৃষ্ট সাহিত্যের পরিবেশন ও রবীন্দ্রনাথের অনবদ্য অভিনয় যে অতুলনীয়, তাহা বলাই বাহুল্য ; উহা তুলনাতীত কিন্তু উহার রস পরিবেশন সীমিত, মনডে ক্লাবের ন্যায় বহুধা প্রসারিত নহে। সুকুমার রায়ের ন্যায় বিচিত্র প্রতিভার অধিকারীর পরিকল্পনায় যাহা সম্ভব হইয়াছিল

সেরূপ অনুষ্ঠানের আয়োজন যে খুবই কঠিন সন্দেহ নাই, তাই সুকুমারের অকাল বিয়োগে ইহার অবলুপ্তি অনিবার্য হইলেও বেদনাদায়ক সন্দেহ নাই। আজ ক্লাবের চব্বিশজন সদস্যের মধ্যে আমরা মাত্র সাতজন জীবিত আছি। আমি, অমল হোম, গিরিজাশংকর রায়চৌধুরী, কালিদাস নাগ, জীবনময় রায়, সুনীতিকুমার চট্টোপাধ্যায় ও হিরণকুমার সান্যাল। তন্মধ্যে গিরিজাশঙ্কর ও অমল অত্যন্ত অসুস্থ। সুনীতিকুমার কালিদাস ও হিরণকুমার যদি তাঁহাদের স্মৃতি হইতে ক্লাবের অপ্রকাশিত অংশের প্রতি আলোকপাত করেন, তাহা হইলে একটি বিশিষ্ট সংস্থার পূর্ণতর পরিচয় বিস্মৃতির গহ্বর হইতে রক্ষা পায়।

এইবার আমি শ্রীমান সত্যেন্দ্রনাথ প্রেরিত লিপি সমূহ হইতে কয়েকটি কৌতুককর বিষয় সম্পর্কে কিছু নিবেদন করিব। কবিতা ও চিত্রে আমন্ত্রণলিপিতে সুকুমার রায়ের যে নূতন পরিচয় দিয়াছি, এইবার গদ্যে রচিত আমন্ত্রণলিপির নূতনত্বের কিছু পরিচয় দিব।

## কয়েকখানি বিচিত্র আমন্ত্রণলিপি

ক্লাবের তৃতীয় বার্ষিক জন্মোৎসবের আমন্ত্রণলিপি এইরূপ ছিল—

জন্মোৎসব ভক্তিবিনয়ভাবগদগদধূলিলুণ্ঠিতপ্রণতিপুরঃসর নিবেদনমেতৎ—

আগামী ২১শে আগস্ট বুধবার আসন্ন গোধূলিলগ্নে শ্রীশ্রীক্লাবের তৃতীয় জন্মোৎসব উপলক্ষে মেয়ো হাসপাতাল ডাক্তার দ্বিজেন্দ্রনাথ মৈত্রের ইষ্টককুঞ্জে ভক্ত সমাগম ও প্রসাদ বিতরণ হইবে। মহাশয় উক্ত উৎসবক্ষেত্রে পদারবিন্দরজ অর্পণ করতঃ কীর্তন কোলাহলে যোগদানপূর্বক প্রসাদ গ্রহণ করিয়া ভক্তমণ্ডলীকে ও এই দাসানুদাসকে কৃতকৃতার্থ করিবেন। ইতি

কৃতাঞ্জলি সেবকাধম

শ্রীশিশিরকুমার দত্তদাসস্য।

দ্বিতীয় বার্ষিক জন্মোৎসবের আমন্ত্রণলিপি আরও বিচিত্র। চিঠিতে তো একটি প্রতিবাদ সভা আহ্বান করিয়া সম্পাদক শ্রীশিশিরকুমার দত্তের বকলমে সুকুমার এই লিপিটি সকল সদস্যের নিকট প্রেরণ করেন। পত্রের বয়ানটি এইরূপ—সম্প্রতি ক্লাবের সর্বজনস্বীকৃত সম্পাদকরূপে আমি অধিকারী উপাধি গ্রহণ করিয়াছি। ইহাতে কোন কোন ঈর্ষাপরায়ণ সভ্য অসংগতভাবে আপত্তি করিয়াছেন। কালিদাস-বাবু আপত্তি করিতে চাহেন করুন, কিন্তু আমি স্বোপার্জিত উপাধি ছাড়িব না। এইপ্রকার অন্যায় আপত্তির বিশেষ প্রতিবাদ বাঞ্ছনীয়। অনেক হিসাব করিয়া দেখিলাম আগামী মঙ্গলবার, ২১শে আগস্ট, বাংলা তারিখ জানিনা, আমাদের ক্লাবের জন্মদিন অর্থাৎ প্রায় জন্মদিন। ঐদিনই সন্ধ্যার সময় ১০০নং গড়পাড় রোড, অর্থাৎ কালাবোবা ইস্কুলের পশ্চাতে সুকুমারবাবু নামক ক্লাবের একজন আদিম ও প্রাচীন সভ্যের বাড়ীতে সভার আয়োজন হইয়াছে। বক্তা প্রায় সকলেই, সভাপতি আপনি, বিষয় গম্ভীর সুতরাং খুব জমিবার সম্ভাবনা। আসিবার সময় একখানা সেকেণ্ড ক্লাস

গাড়ি সঙ্গে আনিবেন—আমায় ফিরিবার পথে নামাইয়া দিতে হইবে। খাওয়া গুরুতর হইবার আশঙ্কা আছে। ইতি

শ্রীশিশিরকুমার দত্তাধিকারী
সুযোগ্য সম্পাদক।

দ্বিজেন্দ্রবাবুর বাড়িতে এক বৈঠকের আমন্ত্রণলিপি এইরূপ—

সোমবার, ২২ এপ্রিল, ১৯১৮, সন্ধ্যা ৬৷৷ টা।

তবে 'রইল কথা',—
এবার
চাঁদিনী রাতে
মেয়োর ছাতে
গাঙের হাওয়ার
সঙ্গে গাওয়া;

সেথা
নাইকো বাধা
নাইকো আধা;
ভরাপ্রাণের ভরাপালে
সোমবার তরণীখানি
উজান স্রোতে
নেশায় মেতে
চলবে ছুটে দিক্ না মানি।

সম্পাদক মহাশয় নিরুদ্দেশের পর কলিকাতায় প্রত্যাবর্তন করিলে সুকুমার যে আমন্ত্রণলিপি প্রেরণ করেন তাহা শ্রীজীবনময় রায় আমাকে দিয়াছেন। তাহা অত্যন্ত সংক্ষিপ্ত।

ভেবেছিনু গেছে গেছে
ভেবেছিনু নাই সে।
দাড়ি নেড়ে চাঁদা চায়
আষাঢ়ে তেইশে।

কৌতুক সৃষ্টি করিতে সুকুমার রায়ের অসামান্য দক্ষতার সামান্য কিছু পরিচয় 'মনডে ক্লাব' সম্পর্কে প্রবন্ধ দুইটি দিলেও একথা নিঃসংশয়ে সত্য যে, তাঁহার প্রতিভাদীপ্ত

অসামান্য কীর্তি গৌরবের অনেক কথাই অনালোচিত রহিয়া গেল ; বিশেষত সৌন্দর্য তত্ত্বে তাঁহার গভীর অনুপ্রবেশ, সুকুমার কলা সম্পর্কে সংবেদনশীল সমালোচনা ও চিত্রাংকনী প্রতিভা এবং দর্শন ও ভগবদ তত্ত্বে গভীর অনুপ্রবেশ বিষয়ে কিছুই বলা হয় নাই। জীবন দর্শনের সেই সুগভীর উৎসের কিছু পরিচয় ব্যতীত মানুষটিকে ঠিক বুঝা যায় না। এইসব সদ্‌গুণরাশির জন্যই তিনি ব্রাহ্ম যুবকগণের অবিসংবাদিত নেতা হইয়াছিলেন এবং নিজের চারিপাশে নানা সম্প্রদায়ের নানাগুণের আধার বিবিধ ব্যক্তিকে আকর্ষণ করিতে পারিয়াছিলেন, তাহারই সামান্য একটু পরিচয় হইল আমাদের এই মনডে ক্লাব। পাদপীঠের সম্মুখে আসিতে বরাবরই তাঁহার সংকোচ ছিল ; তবে শিশু ও কিশোরগণ তাঁহার অত্যন্ত প্রিয় ছিল বলিয়া তাহাদের বিস্মৃত হইতে পারেন নাই ; তাহাদের মনে অনাবিল আনন্দরস পরিবেশনের জন্য আপনার প্রতিভাকে নিয়োজিত করিয়াছিলেন বলিয়াই বাঙ্গলার শিশু সাহিত্য আবোল তাবোল ঝালাপালা চলচিত্তচঞ্চরী লক্ষ্মণের শক্তিশেল প্রভৃতি দ্বারা সমৃদ্ধ হইয়াছে এ বিষয়ে বাঙ্গলা সাহিত্য ইংরেজী শিশু সাহিত্য অপেক্ষা যে ন্যূন নহে তাহার জন্য সুকুমারের দান অনেকখানি।

□ প্রবন্ধটি ১৩৭০ সনে প্রকাশিত হয় যুগান্তরে। প্রবন্ধটি শ্রী পার্থ বসুর সৌজন্যে প্রাপ্ত।

